নিবিড ঘনঘটায় আকাশ আবৃত হইল এবং প্রবলবেগে বায়ু বহিতে লাগিল। বৃহৎ বহৎ বৃক্ষশাখা ভগ্ন হইয়া পডিল এবং বনচব প্রাণিগণ চীৎকাব কবিয়া ইতস্তত ধাবিত হইতে লাগিল। দেখিতে দেখিতে বনভূমি অতি ভযঙ্কব মূর্ত্তি ধাবণ কবিল। পত্রসঞ্চালনে এবং শাখায় শাখায় ঘর্ষণে অতি বিকট শব্দ উত্থিত হইতে লাগিল। কিযৎক্ষণ পবেই প্রবল ধাবাপাত আবম্ভ হইল। সে বৃষ্টিতে বাহিবে অবস্থান কবে কাহাব সাধ্য? আশ্রমবাসিগণ স্ব স্ব কুটীবে প্রবেশ কবিলেন এবং উৎকণ্ঠিত চিত্তে ঝটিকা অবসানেব অপেক্ষা কবিতে লাগিলেন। কিন্তু প্রহবাধিক পর্য্যন্ত ঝটিকার বিশ্রাম হইল না। আশ্রমলক্ষ্মী, দ্বাব রুদ্ধ কবিযা, একাকিনী স্বীয় কুটীবে অবস্থিতি কবিতেছিলেন। এক একবাব প্রবল বাযুতে তাঁহাব কুটীব আন্দোলিত হইতেছিল, আব তাঁহাব হৃদয কাঁপিয়া উঠিতেছিল। এমন সময কে আসিয়া তাঁহার দ্বাবে সবলে আঘাত কবিয়া বলিল, "কে আছ? প্রাণ যায়, দ্বাব খোল?"

আশ্রমলক্ষ্মী প্রথমে ভাবিলেন, হয়ত তাহাব ভ্রম হইয়াছে; বাযুব গর্জ্জনই তিনি বিপন্নেব আর্ত্তনাদ বলিয়া মনে কবিযাছেন। কিন্তু দ্বিতীয়বাব, তৃতীযবাব সেই স্বব তাঁহাব কর্ণে প্রবেশ কবিল; তিনি ব্যগ্র চিত্তে দ্বাব উন্মুক্ত কবিলেন, দীপালোক তাঁহাব ও আগন্তুকেব মুখেব উপব পতিত হইল। উভয়েই উভযকে দেখিয়া চমাকযা উঠিলেন।

আগন্তুক বলিলেন, "একি বড় বাণী!"

আশ্রমলক্ষ্মী বলিলেন, "একি মহাবাজ!"

দ্বিতীয় বাক্যব্যয়েব পূর্ব্বে উভয়েই মূর্চ্ছিত হইয়া গৃহতলে পতিত হইলেন।

বলিতে হইবে কি যে, এই আশ্রমলক্ষ্মী আমাদিগেব পতিগত-

প্রাণা সুনীতি এবং এই আগন্তুক রাজা উত্তানপাদ? গৃহত্যাগ করিয়া সুনীতি যমুনাকূল অবলম্বনে ক্রমে মহর্ষি অত্রির আশ্রমে উপস্থিত হইয়াছিলেন। মহর্ষি তাঁহার পরিচয় পাইয়া এবং তাঁহার সুশীলতায় মুগ্ধ হইয়া তাঁহাকে দুহিতৃস্নেহে আশ্রমে স্থান দিয়াছিলেন। সেখানে ঋষি ও ঋষিপত্নীদিগের সহবাসে, দিবারাত্রি সদালাপে ও সদনুষ্ঠানে, সুনীতির সময় অতিবাহিত হইত। জনসংঘর্ষে যে ধ্যান ও ধারণা দুঃসাধ্য, শান্তিবসাস্পদ আশ্রমে তাহা সুনীতির পক্ষে সুসাধ্য হইল। কৃষিক্ষেত্র প্রথমে সূর্য্যোত্তাপে দগ্ধ হয়, পরে হল্ দ্বারা বিদীর্ণ হয়, তাহাব পর বর্ষাব ধারাপাতে শীতল হইলে শস্য প্রসব করে। সপত্নীব দুর্ব্যবহারে দগ্ধা, স্বামীর ঔদাসীন্যে বিদীর্ণহৃদয়া সুনীতি মহর্ষি অত্রির স্নেহে ও সদুপদেশে শান্তি প্রাপ্ত হইলেন। ধ্রুবেব ন্যায় সন্তানের মাতা হইবার তাঁহার অধিকার জন্মিল। যথাকালে তিনি পতিপদসেবাব সুযোগ প্রাপ্ত হইলেন। মৃগয়ায় আগত রাজা উত্তানপাদ, ঝটিকা বৃষ্টিতে পথ হারাইয়া, অজ্ঞাতসারে সুনীতিব কুটীরে উপস্থিত হইলেন। মহর্ষি যথার্থই বলিয়া ছিলেন, বিধাতার লীলা কে বুঝিতে পারে? তাঁহার কার্য্য তিনি করিলেন।

ঝটিকা বৃষ্টি অবসানের সঙ্গে সঙ্গেই আশ্রমবাসিগণ অবগত হইলেন যে, আশ্রমলক্ষ্মীর কুটীরে এক অতিথি আসিয়াছেন। শুনিয়া তাঁহাবা সকলে অতিথির উপযুক্ত সৎকারের জন্য আয়োজনে প্রবৃত্ত হইলেন। এই অতিথি কে এবং আশ্রমলক্ষ্মীর সহিত তাঁহার কি সম্বন্ধ সে সংবাদ অল্পক্ষণের মধ্যেই সর্ব্বত্র প্রচারিত হইল। শুনিয়া ঋষিপত্নীগণের আনন্দের সীমা রহিল না। তাঁহারা আপন আপন গৃহ হইতে যাঁহার যাহা উৎকৃষ্ট বস্তু ছিল, সঙ্গে লইয়া আশ্রমলক্ষ্মীর কুটীরে উপস্থিত হইলেন। কেহ সদ্যপ্রস্তুত ঘৃত, কেহ দধি, কেহ

মধু, কেহ পায়সান্ন আনিলেন। কেহ সুবাস কুসুম, কেহ চন্দন, কেহ ফলমূল লইয়া আসিলেন। সুনীতি স্বামীকে সিক্ত ও কাতর দেখিয়া তাঁহার বস্ত্র পরিবর্ত্তন করিয়া দিয়া অগ্ন্যুত্তাপে তাঁহাকে সুস্থ করিয়াছিলেন, এক্ষণে ঋষিপত্নীদিগের প্রদত্ত উপচারে তাঁহাকে অতি পরিতোষ পূর্ব্বক ভোজন করাইলেন। রাজার বোধ হইল, এমন অমৃতোপম বস্তু তিনি জীবনে কখনও আহার করেন নাই, এবং আহারে কখনও এমন পরিতৃপ্ত হন নাই। দুঃখিনী সুনীতি রাজযোগ্য শয্যা কোথায় পাইবেন? তিনি কুটীরের একাংশে রাজার জন্য আপনার কুশাসন পাতিয়া দিলেন, রাজা তাহাতেই শয়ন করিলেন। জনপদে হউক, আর তপোবনেই হউক, নারীপ্রকৃতি সর্ব্বত্রই সমান। মহর্ষি অত্রির পত্নী, স্বয়ং আসিয়া, আশ্রমলক্ষ্মীর কেশ রচনা করিয়া দিলেন। নিজের বল্কলাঞ্চলে তাঁহার মুখ মুছাইয়া তাঁহার ললাটে চন্দন-রেখা ও সীমন্তে সিন্দূরবিন্দু দিলেন। মেঘাপগমে পূর্ণচন্দ্রের ন্যায় সে সুন্দর মুখ আরও সুন্দর দেখাইল। "যাও মা লক্ষ্মি! পতিরূপী নারায়ণের সেবা করিয়া কৃতার্থ হও" এই বলিয়া অত্রিপত্নী বিদায় লইলেন।

প্রথম সাক্ষাতের পর হইতে প্রভাত পর্য্যন্ত রাজার ও সুনীতির মধ্যে কি কথোপকথন হইল, রাজা কিরূপে শতবার, সহস্রবার, আপনার অপরাধ স্বীকার করিয়া ক্ষমা চাহিলেন, সুনীতি কিরূপে পতিব্রতাযোগ্য প্রেমে তাঁহার সঙ্কোচ দূর করিলেন, সে সকল কথা বলা নিষ্প্রয়োজন। অনুভব করা ভিন্ন ভাষা হইতে তাহা উপলব্ধি করিবার সম্ভাবনা নাই। প্রভাতে কৃতার্থ-হৃদয়া সুনীতি পতিকে প্রণাম করিলেন, রাজাও পত্নীকে যথাসম্ভব সান্ত্বনা দিয়া স্বনগরাভিমুখে প্রস্থান করিলেন।

সুনীতির কথাপ্রসঙ্গে আমরা দীর্ঘকাল সুরুচির কথা উল্লেখ করি নাই। সপত্নীকে অপস্থত করাইয়া সুরুচি একেশ্বরী হইলেন। ধন, জন, সম্পদ, স্বামী তাঁহার একার হইল। পদের কণ্টক, চক্ষুর বালি দুরীভূত হইল, তিনি ভাবিলেন, অবিচ্ছেদে সুখভোগ করিবেন; কিন্তু তাহা ঘটিল না। তাঁহার মন অশান্তিতে পূর্ণ হইল। তাঁহার অশান্তির প্রথম কারণ লোকনিন্দা; তাঁহাব ভয়ে কেহ কিছু সম্মুখে না বলুক, কিন্তু তিনি জানিতেন, অন্তরালে সকলেই তাঁহাকে বড়বাণীর অন্তর্দ্ধানের কারণ বলিয়া নিন্দা করে। তাঁহার অশান্তিব দ্বিতীয় কাবণ এই যে, যাঁহাকে লইয়া তাঁহাব সুখ তিনি সুখী ছিলেন না। পতিসেবাব তিনি ক্রটী করিতেন না, কিন্তু পতিকে সুখী কবা তাঁহাব সাধ্য ছিল না। তিনি দেখিতেন, রাজার আহাবে তৃপ্তি নাই, নিদ্রায় গভীবতা নাই, বাজকার্য্যে আকর্ষণ নাই। তিনি কখনও চমকিয়া উঠেন, কখনও অকারণে দীর্ঘশ্বাস ত্যাগ করেন, কখনও একাকী নির্জ্জনে অশ্রু-পাত কবেন। সুনীতির অন্তর্দ্ধানের পব তাঁহাব শয়নগৃহ, শয্যা, বস্ত্র, অলঙ্কার সমস্তই সুরুচিব হইয়াছিল। কিন্তু তিনি দেখিতেন শয়নগৃহে প্রবেশমাত্র রাজার মুখ ম্লান হইয়া যায়; তিনি পর্য্যঙ্কেব অপেক্ষা গৃহতলে স্বতন্ত্র শয্যায় শয়ন কবিয়াই তৃপ্তি বোধ কবেন। সুরুচি ইহাব কারণ নির্ণয় করিতে পারিতেন না, যাহা অনুমান কবিতেন, তাহা তাঁহাব পক্ষে হৃদয়-বিদারক হইত। বিশেষতঃ যে দিন রাজা মৃগয়া হইতে প্রত্যাগত হইলেন, সেই দিন হইতে তাঁহার আরও ভাববৈলক্ষণ্য প্রকাশিত হইল। সুরুচির প্রতি রাজাব সমাদবের ও অনুরাগের ক্রটী ছিল না। কিন্তু তাহাতে সুরুচির তৃপ্তি হইত না। সর্ব্বদা কি যেন একটী অভাব থাকিয়া যাইত। সুরুচি ভাবিতেন, ইহার অপেক্ষা সুনীতি যখন গৃহে

ছিলেন, তখন আমি বরং অধিক সুখী ছিলাম। রাজা এখন আমায় আরও অধিক আদর কবেন, কিন্তু এত লুকোচুরী করেন কেন? এই সময় সুরুচির একটী পুত্র জন্মিল। সপত্নীর উপর এইবার প্রকৃত জয়লাভ হইল বিশ্বাসে এবং পুত্রেব লালনপালনে সুরুচি মনের উদ্বেগ কিয়ৎপরিমাণে শান্ত করিলেন।

এদিকে তপোবনে সুনীতিও সসত্ত্বা হইয়াছিলেন; যথাকালে তিনি এক পরম সুন্দর কুমাব প্রসব করিলেন। মহর্ষি অত্রি শাস্ত্রানুসারে বালকের জাতকর্ম্মাদি সম্পন্ন করিয়া তাহার নাম রাখিলেন ধ্রুব, এবং বলিলেন, "জগতের মধ্যে যে একমাত্র বস্তু ধ্রুব এই বালক তাহা লাভ করিবে।" ধ্রুব শুক্লপক্ষীয় শশধরের ন্যায় দিনে দিনে বর্দ্ধিত হইয়া মাতার নয়ন মন পরিতৃপ্ত করিতে লাগিলেন। তাঁহার কাকপক্ষনিন্দিত কুন্তল, ইন্দীবরের ন্যায় নয়ন, অর্দ্ধস্ফুট দন্তরাজী দেখিয়া সুনীতির সকল ক্লেশ, সকল দুঃখ দূর হইল! ধ্রুব ক্রমে উপবেশনে, দণ্ডায়মানে, কূর্দ্দনে, ধাবনে সক্ষম হইলেন। ধ্রুব যখন অপরাহ্নে ক্রীড়ান্তে ধূলিধূসরিত কলেবরে কুটীরে ফিরিয়া আসিতেন, তখন সুনীতি অঞ্চলে তাঁহার শরীরের ধূলি মুছাইয়া তাঁহাকে বক্ষে লইতেন, তাঁহার বক্ষ শীতল হইত। মহর্ষি অত্রির বড় সাধ ছিল যে, তিনি তাঁহার আশ্রমলক্ষ্মীর মুখে হাসি দেখিবেন, তাঁহার সে সাধ পূর্ণ হইল। ধ্রুবকে দেখিলে সুনীতির মুখে হাসি ধরিত না। মহর্ষি এক এক দিন অন্তরাল হইতে দেখিতেন, সুনীতি ধ্রুবের দিকে এবং ধ্রুব সুনীতির দিকে চাহিয়া আছেন, উভয়েরই মুখ মধুর হাস্যে সমুজ্জ্বল; সুনীতি করতালি দিয়া ধ্রুবকে নৃত্য করিতে শিখাইতেছেন; সঙ্গে সঙ্গে তাঁহার নিজের অঙ্গও তালে তালে নৃত্যভঙ্গীতে সঞ্চালিত হইতেছে। মহর্ষি নিজে গৃহী ছিলেন, সুতরাং পিতা যেমন পুত্রবতী দুহিতাকে

সন্তানপালনে ব্যাপৃতা দেখিয়া সুখী হন, তিনিও তেমনই ধ্রুবমাতা সুনীতিকে দেখিয়া আনন্দাশ্রু বিসর্জ্জন করিতেন।

ক্রমে ধ্রুব কৈশোরে উপনীত হইলেন। বয়সের সঙ্গে তাঁহার অঙ্গসৌষ্ঠব বৰ্দ্ধিত হইতে লাগিল। তাঁহার তপ্তকাঞ্চনের ন্যায় বর্ণ, সুললিত গঠন, মধুর অঙ্গভঙ্গী যে দেখিত সেই মোহিত হইত। তাহার উপর ধ্রুবের প্রকৃতি এমন মধুর ছিল যে, বনের পশু পাখীরাও তাঁহার সঙ্গ ছাড়িতে চাহিত না। ধ্রুব মাতার কোলে বসিয়া মাতার কাছে হরিনাম গান করিতে শিখিয়াছিলেন। সন্ধ্যা-কালে আশ্রমের ঋষিবালকদিগকে সঙ্গে লইয়া ধ্রুব মাতার কুটীরের অঙ্গনে হরিনাম গান করিতেন। নাচিয়া নাচিয়া বাহু তুলিয়া বালকেরা গাইত—

(তোরা) আয়রে সবে ভাই!

ধ্রুব বলিতেন—

(একবার) বাহু তুলে, সবে মিলে, হরিগুণ গাই।

বালকেরা গাইত—

আয়রে বনের পশুপাখী!
হরি বলে সবাই ডাকি;

ধ্রুব গাইতেন—

মা বলেছেন, এমন নাম আর ত্রিজগতে নাই।

সে সঙ্গীতে তান লয়, রাগ রাগিণী কিছুরই সামঞ্জস্য থাকিতনা; তথাপি যে শুনিত, সেই মোহিত হইত। শুভ্রকেশ ঋষিগণও, আপনাদিগের নিত্য পূজা হোম ভুলিয়া, সে সঙ্গীত শুনিতেন, এবং শুনিয়া গলদশ্রু হইতেন। কণ্ঠে তুলসীর মাল্য, সর্ব্বাঙ্গে হরিচন্দনে অঙ্কিত শ্রীপাদপদ্ম, মুখে হরিনাম, ধ্রুবকে দেখিলে বোধ হইত, মূর্ত্তিমান

হরিপ্রেম ধরাতলে অবতীর্ণ হইয়াছেন। ধ্রুবের ভক্তিভাব দেখিয়া ঋষিগণ বলিতেন, এমন মাতার গর্ভে যে এমন সন্তান হইবে তাহা আর আশ্চর্য্য কি?

ঋষিবালকেরা, অনেক সময়, প্রসঙ্গক্রমে, আপন আপন পিতার কথা বলিতেন। কিন্তু ধ্রুব কখনও নিজের পিতাকে দেখেন নাই; সুতরাং কোন কথা বলিতে পারিতেন না। এক দিন বালকেরা ধ্রুবকে জিজ্ঞাসা করিলেন, "ভাই! আমাদের সকলেরই ত পিতা আছেন, কিন্তু তোমার কি পিতা নাই? কই আমরা ত তাঁহাকে কখন দেখিতে পাইনা।" ধ্রুব বিষণ্ণ বদনে আসিয়া মাতাকে জিজ্ঞাসা করিলেন, "মা! আমার পিতা কোথায়?" শুনিয়া সুনীতি চমকিতা হইলেন, বলিলেন, "ধ্রুব। তুমি আজ একথা জিজ্ঞাসা করিলে কেন?"

ধ্রুব বলিলেন, "মা! ঋষিবালকেরা আজ আমাকে বলিতেছিল, আমাদের সকলেরই পিতা আছেন, কেবল তোমার কি পিতা নাই? মা। সত্য কি আমার পিতা নাই?"

সুনীতি বলিলেন, "অমঙ্গল দূর হউক! কেন তোমার পিতা থাকিবেন না? তিনি রাজরাজেশ্বর!"

ধ্রুব। মা। তবে তিনি আমাদের কাছে থাকেন না কেন?

সুনীতি। আমার অদৃষ্ট! তিনি নিজের রাজধানীতে থাকেন।

ধ্রুব। রাজধানী কোথায়?

সুনীতি। যমুনার কূল দিয়া যে পথ পূর্ব্বমুখে গিয়াছে, সেই পথ দিয়া রাজধানীতে যাইতে হয়।

ধ্রুব বলিলেন, "মা! আমি রাজধানীতে গিয়া একবার পিতাকে দেখিয়া আসিব।"

সুনীতি দীর্ঘ নিশ্বাস ছাড়িলেন, বলিলেন, "রাজধানী অনেক

দূর! তুমি বালক, অত পথ হাঁটিতে পারিবেনা। যদি নারায়ণ দয়া করেন, তবে তোমাব পিতাই তোমাকে দেখিতে আসিবেন।”

ধ্রুব কোন উত্তব দিলেন না। তিনি সমবয়স্ক বালকগণের নিকট নিজেব পিতাব পরিচয় দিলে বালকগণ পবামর্শ করিয়া বলিলেন, “ভাই! চল আমবা রাজধানীতে গিয়া তোমার পিতাকে দেখিয়া আসি।” ধ্রুব বলিলেন, “আমারও সেই ইচ্ছা।”

পরদিন প্রভাতে ঋষিবালকগণ, ধ্রুবকে সঙ্গে লইয়া, রাজধানী অভিমুখে যাত্রা কবিলেন। একে অপবিচিত পথ, তাহার উপব বালকগণ দীর্ঘ ভ্রমণে অনভ্যস্ত, ক্ষুৎপিপাসায় কাতব হইয়া তাঁহাবা মধ্যাহ্নে রাজধানীতে উপস্থিত হইলেন। বাজধানীর কথা শুনিয়া তাঁহাবা ভাবিয়াছিলেন যে, আশ্রমেবই মত কিছু হইবে; কিন্তু এক্ষণে প্রাসাদবিপণিপূর্ণ, গজবাজিবথাকীর্ণ, বহুজনসঙ্কুল স্থান দেখিয়া সকলে ভীত ও বিস্মিত হইলেন। তাঁহাদিগেব বেশভূষা দেখিয়া নাগরিকগণ তাঁহাদিগকে ঋষিবালক বলিয়া বুঝিতে পারিয়াছিলেন, সুতবাং কেহ আদব কবিয়া তাঁহাদিগকে রাজপ্রাসাদ দেখাইয়া দিলেন। সেই বহুপ্রকোষ্ঠসমন্বিত, কারুকার্য্যখচিত, পর্ব্বতাকাব অট্টালিকা দেখিয়া বালকদিগের বিস্ময়ের সীমা বহিল না। সশস্ত্র পুরুষগণ, উজ্জ্বল বেশভূষা পরিধান কবিয়া, প্রাসাদদ্বার রক্ষা করিতেছিল। তাহাদিগেব গর্ব্বিত ভাবভঙ্গী দেখিয়া অন্যান্য বালকগণ পশ্চাৎপদ হইলেন, কিন্তু ধ্রুব অগ্রসব হইয়া বলিলেন, “বাজা কোথায়? আমি তাঁহাকে দেখিতে যাইব।”

প্রহরী বলিল, “বালক! তুমি মহারাজের সঙ্গে দেখা করিতে চাও, তুমি কে? কোথা হইতে আসিতেছ?”

ধ্রুব বলিলেন, “আমি তাঁহার পুত্র; মহর্ষি অত্রির আশ্রম হইতে আসিতেছি।”

প্রহবী বলিল, "বাজকুমাব ত গৃহে আছেন, প্রজা মাত্রই বলে, আমি বাজাব পুত্র, বাজাব সঙ্গে দেখা কবিব, আমি এমন সংবাদ লইয়া যাইতে পাবিব না।"

তখন বালকদিগেব মধ্যে একটী বয়োজ্যেষ্ঠ ঋষিকুমাব অগ্রসব হইয়া বলিলেন, "আমবা ঋষিকুমাব, তপোবন হইতে আসিতেছি, তোমাদেব মহাবাজকে আশীর্ব্বাদ কবিব, সংবাদ দাও।"

শুনিবামাত্র প্রহবী অভ্যন্তবে প্রবেশ কবিল এবং বাজাব নিকট যাইয়া কৃতাঞ্জলিপুটে বলিল, "মহাবাজ। তপোবন হইতে কযেকটী ঋষিকুমাব আপনাকে আশীর্ব্বাদ কবিতে আসিয়াছেন। অনুমতি হইলে তাঁহাদিগকে সভাস্থলে আনিতে পাবি।"

বাজা বলিলেন, "অবিলম্বে আনয়ন কব।"

তখন ধ্রুব অন্যান্য ঋষিবালকদিগেব সঙ্গে সভাগৃহে প্রবেশ কবিলেন। এতদিন তাঁহাবা কাব্যে ও ইতিহাসে যাহা পাঠ কবিযাছিলেন, সেই বাজসভা আজ ঋষিকুমাবদিগেব প্রত্যক্ষ হইল। তাঁহাবা দেখিলেন বিচিত্র স্তম্ভশোভিত বিশাল গৃহ, তাহাব মধ্যে একটী অনুচ্চ বেদী; বেদীব উপব স্বর্ণখচিত সিংহাসনে বাজা উত্তানপাদ উপবিষ্ট। তাঁহাব দক্ষিণে, বামে সামন্তবাজগণ, সম্মুখে মন্ত্রী ও সভাসদবর্গ, দূবে অর্থীপ্রত্যর্থিগণ। সশস্ত্র প্রহবিগণ সভাগৃহ হইতে কিঞ্চিৎ দূবে পাদচাবণ কবিতেছে এবং অঙ্গুলিসঙ্কেতে জনকোলাহল নিবাবণ কবিতেছে, সভাগৃহ গাম্ভীর্য্যপূর্ণ। ঋষিকুমাবগণ বাজাকে আশীর্ব্বাদ কবিলে বাজা প্রণাম কবিযা সকলকে আসন পবিগ্রহ কবিতে বলিলেন। ঋষিকুমাবদিগেব সুকুমাব বযস, প্রশান্ত মুখ এবং সবল ভাব দর্শনে সভাসদগণ মুগ্ধ হইলেন। তাঁহাদিগেব মধ্যে একটী বালকেব প্রতি সকলেব নেত্র আকৃষ্ট হইল। বেশভূষায় ঋষিকুমাবেব ন্যায় হইলেও তাঁহাব আকাবে ক্ষত্রিয়-

লক্ষণ প্রকাশিত হইতেছিল। তাদৃশ সুকুমার বয়সেও তাঁহার দেহ সুগঠিত ও বলিষ্ঠ, বক্ষোদেশ প্রশস্ত, পদক্ষেপ দৃঢ় এবং বাহু অস্ত্রধারণক্ষম; মুখে কোমলতার সঙ্গে তেজোবত্তা সূচিত হইতেছিল। ইনিই ধ্রুব।

অপর সকলে উপবেশন করিলে ধ্রুব রাজার সিংহাসন সমীপে উপস্থিত হইলেন এবং মস্তক নত করিয়া করপুটে রাজাকে প্রণাম করিলেন। রাজা বলিলেন, "তুমি ঋষিকুমার, আমি ক্ষাত্রিয়; আমায় প্রণাম করিতেছ কেন?"

ধ্রুব বলিলেন, "আপনি আমার পিতা, আমি আপনার পুত্র।"

রাজা। তোমার নাম কি? তুমি কোথা হইতে আসিতেছ?

ধ্রুব। আমার নাম ধ্রুব, আমি মহর্ষি অত্রির আশ্রম হইতে আসিতেছি।

রাজার শরীর মধ্যে যেন একটা তাড়িৎ-প্রবাহ ছুটিল। ধ্রুবকে ক্রোড়ে লইবার জন্য তিনি একবার বাহুযুগল ঈষৎ প্রসারিত করিলেন, কিন্তু তাঁহার লজ্জা বোধ হইল। তিনি বলিলেন, "বৎস! আমি ত তোমায় কখনও দেখি নাই, তুমি আমাকে পিতা বলিতেছ, তোমার মাতা কে?"

ধ্রুব। তপোবনে সকলে তাঁহাকে আশ্রমলক্ষ্মী বলেন, শুনিয়াছি, তাঁহার প্রকৃত নাম সুনীতি।

"সুনীতি!" এই শব্দটী মহামন্ত্রের কার্য্য করিল। রাজার লজ্জা এবং সঙ্কোচ দূর হইল, তিনি বলিলেন, "বৎস! এস, আমার ক্রোড়ে এস।" এই বলিয়া তিনি ধ্রুবকে ক্রোড়ে লইলেন এবং সস্নেহে তাঁহাকে প্রগাঢ় আলিঙ্গন দিলেন। তাঁহার শরীর যেন অমৃতসিক্ত হইল। সভাস্থ ব্যক্তিগণ চিত্রার্পিতের ন্যায় এই দৃশ্য দেখিতে লাগিলেন। অল্পক্ষণের মধ্যেই রাজপুরীতে প্রচারিত

হইল যে, বড়রাণী জীবিতা আছেন, তাঁহার পুত্র রাজসভায় আসিয়াছেন। এ সংবাদ অতিরঞ্জিত এবং অতিবর্দ্ধিত হইয়া অন্তঃপুরে প্রবেশ করিল। দুই একজন দাসী বলিল যে, "আমরা বড়রাণীকে সভায় দেখিয়া আসিলাম। আহা! শুকাইয়া হাড়শেষ হইয়াছেন, চেহারা যেন কালী হইয়া গিয়াছে। সকলেই বড়রাণীর প্রত্যাগমন সংবাদে সুখী হইলেন, কেবল দু' একজন মনে মনে বলিলেন, "ঘরের লক্ষ্মী ঘরে আসিবেন আসুন, কিন্তু যে বাঘিনী সতীন, তাঁহাকে কি প্রাণে রাখিবে ?"

সুরুচির নিকট এ সংবাদ পঁহুছিতে অধিক বিলম্ব হইল না, তিনি প্রকৃত কথাই শুনিলেন। মনুষ্যের পক্ষে এক মুহূর্ত্তে যদি উন্মাদগ্রস্ত হওয়া সম্ভবপর হয়, তবে সুরুচি এ সংবাদে উন্মাদিনী হইলেন বলিলে অসঙ্গত হইবে না। যে দিন রাজা মৃগয়া করিতে যাইয়া অন্যত্র রাত্রিযাপন করিয়া আসিয়াছিলেন, সেইদিন হইতে কি জানি কেন তাহার মনে একটী সন্দেহ উদ্ভূত হইয়াছিল। এখন তিনি বুঝিলেন যে, সে সন্দেহ অমূলক নয়। তাঁহার ধৈর্য্য এবং লজ্জা এক সঙ্গেই লোপ পাইল। মস্তকের কেশ আলোলিত, বক্ষে বসন নাই, অঞ্চল ধূলিতে লুণ্ঠিত, চক্ষু ক্রোধে উদ্দীপ্ত, মুখ রক্তবর্ণ, এই অবস্থায় সুরুচি রাজসভায় উপনীত হইলেন। দেখিয়া রাজা ও রাজসভাসদগণ চমকিত হইলেন; প্রহরিগণ ভয়ে পথ ছাড়িয়া দিল। সুরুচি একেবারে সিংহাসনের নিকট উপস্থিত হইয়া অতি কর্কশ স্বরে ধ্রুবকে বলিলেন "তুমি কে ?"

ধ্রুব বলিলেন, "আমি ধ্রুব।"

সুরুচি। ধ্রুব ? কে তোমার পিতা ? কে তোমার মাতা ?

ধ্রুব রাজার দিকে অঙ্গুলি নির্দ্দেশ করিয়া বলিলেন,—"এই দেখুন আমার পিতা, আমার মাতার নাম সুনীতি।" সুরুচি

বলিলেন, "ভিখারিণীর পুত্র! সিংহাসনে বসিবার স্পর্দ্ধা তোমার কেন হইল?"

"ভিখারিণীর পুত্র" এই সম্বোধনে ধ্রুব ব্যথিত হইলেন, বলিলেন, "আমার পিতা আমাকে এই সিংহাসনে বসাইয়াছেন, আপনি কে?" সুরুচি সগর্ব্বে বলিলেন "আমি রাণী; এই গৃহ ধন, জন আমার।" ধ্রুব সুরুচির গর্ব্বদীপ্ত মুখের দিকে চাহিলেন. বলিলেন, "আপনি রাণী আর আমার মা ভিখারিণী?" ধ্রুবের এই সরল প্রশ্ন সুরুচির মর্ম্মস্পর্শ করিল। তিনি কোন উত্তর না দিয়া বলিলেন, "এ সিংহাসন আমার পুত্রের, তুমি ইহাতে বসিয়াছ কেন?" ধ্রুব বলিলেন, "এ সিংহাসন ত আমার পিতার, তিনিই আমাকে ইহাতে বসাইয়াছেন।"

সুরুচি রাজার দিকে রোষকটাক্ষপাত করিয়া বলিলেন, "মহারাজ! আপনাকে ধিক! এখনও আপনি সেই মায়াবিনীর কথা ভুলিতে পারিলেন না? আমার প্রতি এবং আমার পুত্রের প্রতি আপনার ভালবাসা সকলই মৌখিক; নচেৎ যে স্ত্রীকে নির্ব্বাসিত করিয়াছেন, তাহার পুত্রকে সিংহাসনে বসাইবেন কেন?" রাজাকে এই বলিয়া, সুরুচি ধ্রুবের দিকে চাহিয়া বলিলেন, "মূঢ় বালক! যদি অপমানে ভয় থাকে, তবে এ সিংহাসনে বসিও না। তুমি রাজার পুত্র হইলেও আমার পুত্র নও, এক দুর্ভগা নারীর পুত্র। আমার গর্ভে যাহার জন্ম সে ভিন্ন আর কাহারও এ সিংহাসনে বসিবার অধিকার নাই। ইহা তোমার যোগ্য নয়।"

সুরুচি এই বলিয়া ধ্রুবকে সিংহাসন হইতে বল পূর্ব্বক নামাইবার জন্য হস্ত প্রসারণ করিলেন, কিন্তু ধ্রুব নিজেই সিংহাসন হইতে নামিলেন। সুরুচির ব্যবহারে তাঁহার হৃদয় নিদারুণ ব্যথিত হইয়াছিল। কষ্টে চক্ষুর জল সম্বরণ করিয়া তিনি রাজাকে

বলিলেন, "পিতঃ। আপনি রাজাধিরাজ। কিন্তু আশীর্ব্বাদ করুন, যেন আপনার পদ হইতে উচ্চতর কোন পদ আমি লাভ করিতে পারি। আপনার আশীর্ব্বাদে এ সিংহাসন যেন আমার যোগ্য না হয়।"

ধ্রুব আর মুহূর্ত্ত মাত্র অপেক্ষা করিলেন না, তৎক্ষণাৎ সভাগৃহ ত্যাগ করিলেন। ঋষিকুমারগণও সুরুচির দিকে রোষকষায়িত দৃষ্টি নিক্ষেপ করিতে করিতে তাঁহার অনুগামী হইলেন। সুরুচির ব্যবহারে রাজা কিংকর্ত্তব্যবিমূঢ় হইয়াছিলেন, সঙ্গে সঙ্গে তিনি সভা-ভঙ্গ করিলেন।

এ দিকে ধ্রুব অকস্মাৎ তপোবন হইতে অদৃশ্য হওয়াতে সুনীতি অত্যন্ত ব্যাকুলা হইয়াছিলেন। পরে তিনি শুনিলেন, যে, অন্যান্য ঋষিবালকদিগের সঙ্গে ধ্রুব যমুনাতট দিয়া পূর্ব্বাভিমুখে গিয়াছেন। তখন তিনি ভাবিলেন যে, ধ্রুব নিশ্চয়ই রাজধানীতে গিয়াছেন। বালক এত পথ কিরূপে যাইবে, রাজা তাহাকে দেখিয়া কি বলিবেন, নৃশংসা সুরুচি বা তাহার সঙ্গে কিরূপ ব্যবহার করিবে, এইরূপ চিন্তায় সুনীতির মন অস্থির হইল। পরে ধ্রুব আশ্রমে প্রত্যাবৃত্ত হইলে তিনি তাঁহার মুখের ভাব দেখিয়াই বুঝিলেন যে, ধ্রুব মনে দারুণ বেদনা পাইয়াছেন। তিনি তাঁহাকে যথোচিত সান্ত্বনা দিলেন, কিন্তু ধ্রুবের মন কিছুতেই শান্ত হইল না। রাজসভায় লোকলজ্জায় তিনি মনের ক্লেশ সম্বরণ করিয়াছিলেন, কিন্তু মাতার নিকট আসিয়া আর ধৈর্য্য রক্ষা করিতে পারিলেন না। ধ্রুবের রোদনে সুনীতির মন অস্থির হইল। সুনীতি জিজ্ঞাসা করিলেন, "ধ্রুব! তুমি এত অধীর হইয়াছ কেন? তোমার পিতা কি তোমায় কোন মন্দ কথা বলিয়াছেন?"

ধ্রুব বলিলেন, "না মা! তিনি আমায় আদর করিয়া ক্রোড়ে

লইয়া সিংহাসনে বসাইয়াছিলেন। কিন্তু সেই সময় একটী স্ত্রীলোক কোথা হইতে হঠাৎ সেখানে আসিলেন। তাঁহাব চুলগুলি আলু-থালু, গায়ে কাপড় নাই, চক্ষু দিয়া যেন আগুন বাহির হইতেছিল। তিনি আমাকে কর্কশস্বরে বলিলেন, "ভিখারিণীর পুত্র! তুমি সিংহা-সনে বসিয়াছ কেন?" আমি বলিলাম, পিতা আমায় বসাইয়াছেন। এই কথা শুনিয়া তিনি যে কত কথা বলিলেন, তাহা আব কি বলিব? তিনি পিতাকে ধিক্কার দিলেন, তোমাকে দুর্ভগা বলিলেন, শেষে আমাকে হাত ধরিয়া সিংহাসন হইতে নামাইয়া দিবার চেষ্টা কবিলেন। আমি অপমানেব ভয়ে অগ্রেই নামিয়া পড়িয়াছিলাম। মা! তিনি কে?" সুনীতি সমস্ত বুঝিলেন, বলিলেন, "তিনি তোমাব বিমাতা।"

ধ্রুব। বিমাতা কি মা?

সুনীতি। তোমাব পিতাব আব এক স্ত্রী। তোমার পিতা যেমন আমাকে বিবাহ করিয়াছিলেন, তেমনই তাঁহাকেও করিয়া-ছিলেন।

ধ্রুব। মা! তবে তিনি বাণী আর তুমি ভিখারিণী কেন?

সুনীতি। সে আমাব অদৃষ্টেব ফল। বাবা! তুমি তোমাব বিমাতাকে কি কিছু বলিয়াছিলে?

ধ্রুব। না মা! আমি তাঁহাকে কিছু বলি নাই। আমি কেবল পিতাকে এই কথা বলিয়াছিলাম, "পিতঃ! আপনি রাজা-ধিরাজ; কিন্তু আশীর্ব্বাদ করুন, আপনার পদ হইতে উচ্চতর কোন পদ আমি যেন প্রাপ্ত হই।"

সুনীতি ধ্রুবকে ক্রোড়ে লইয়া তাঁহার মুখচুম্বন করিলেন; করিয়া বলিলেন, "ধ্রুব! নারায়ণ তোমার মনস্কাম অবশ্যই সিদ্ধ করিবেন। তুমি তাঁহাকে ডাক।"



সুনীতি ধ্রুবকে সন্ন্যাসীবেশে সাজাইয়া দিতেছেন।

ধ্রুব। মা! আমি তাঁহাকে কি বলিয়া ডাকিব?

সুনীতি। তুমি বলিবে, কোথায় পদ্মপলাশলোচন হরি! এস।

ধ্রুব। আমি ডাকিলে তিনি শুনিবেন?

সুনীতি। তুমি যদি ভাল করিয়া ডাকিতে পার, তিনি অবশ্য শুনিবেন।

ধ্রুব। তিনি কোথায়?

সুনীতি। তিনি এই আকাশে, তিনি এই বাতাসে, তিনি এই ফলে, তিনি এই জলে, তিনি আমার ভিতরে, তিনি তোমার অন্তরে, সর্ব্বত্র আছেন, তুমি ডাকিলেই তিনি দেখা দিবেন।

ধ্রুব। মা! তবে আমি চলিলাম। তুমি আমার জন্য ভাবিও না, যতদিন না তাঁহার দেখা পাইব, ততদিন আমি ফিরিব না।

সুনীতি। তুমি কোথায় যাইবে? আমার কাছে ঘরে বসিয়া সেই পদ্মপলাশলোচন হরিকে ডাক! তুমি শিশু, নিবিড় বনে আমি তোমায় একা যাইতে দিব না।

ধ্রুব। না মা! তাহা হইবে না। যেখানে কেহ দেখিবে না, কেহ শুনিবে না, আমি সেইখানে বসিয়া আমার হরিকে ডাকিব। তুমিত বলিলে তিনি আমার কাছে কাছে আছেন, তবে ভয় কি?

সুনীতি কত বুঝাইলেন, কিন্তু কিছুতেই ধ্রুবের মন ফিরিল না। তখন সুনীতি স্বহস্তে ধ্রুবকে সন্ন্যাসিবেশে সাজাইয়া দিলেন। তিনি তাঁহার মস্তকের লম্বিত কেশ লইয়া চূড়া বাঁধিলেন; বস্ত্র খুলিয়া বল্কল পরাইলেন; কণ্ঠে তুলসীর মাল্য, কর্ণে তুলসীর মঞ্জরী দিলেন; তাঁহার বক্ষে, ললাটে চন্দন দ্বারা হরিপদ অঙ্কিত করিলেন; করিয়া ধ্রুবের মুখচুম্বন পূর্ব্বক করযোড়ে কাঁদিতে কাঁদিতে

বলিলেন, "পদ্মপলাশলোচন হরি! ধ্রুব এতদিন আমার ছিল, আজ হইতে তোমার হইল। তুমি তাহাকে রক্ষা করিও।"

ধ্রুব মাতার চরণে প্রণাম করিয়া বিদায় লইলেন।

মহর্ষি অত্রির তপোবন হইতে দূরে, নিবিড় অরণ্যের মধ্যে, ধ্রুবেব আশ্রম। আশ্রম বলিলে যাহা বুঝায়, সেথানে তাহার কিছুই ছিল না। এক প্রাচীন বটবৃক্ষ শাখা, প্রশাখা প্রসারিত করিয়া তথায় দণ্ডায়মান ছিল; তাহাব তলে একখণ্ড মসৃণ শিলা। এই শিলাখণ্ডের উপব ধ্রুবের শয়ন, উপবেশন, ধ্যান, এবং তপস্যা। বালক তপস্যার কিছু শেখেন নাই। আসন, প্রাণায়াম, মনন, নিদিধ্যাসন ইহার কিছুই ধ্রুব জানিতেন না। মাতা যে মহামন্ত্র শিক্ষা দিয়াছিলেন, ধ্রুব দিবারাত্রি তাহাই জপ করিতেন। সেই মন্ত্রই ধ্রুবের আরাধনা, সেই মন্ত্রই ধ্রুবের তপস্যা। মা বলিয়াছিলেন হরি সর্ব্বত্র বিদ্যমান, তাই ধ্রুব তরুলতা, পশু পক্ষী যাহাকে দেখিতেন, তাহাকেই বলিতেন, তুমি কি আমার পদ্মপলাশলোচন হরি! প্রেমের এমনই মহিমা চেতন, অচেতন সকলেই তাহার দ্বারা বশীভূত হয়। ধ্রুবেব প্রেমেব গুণে ব্যাঘ্র, ভল্লুক আপনাদিগের হিংসাবৃত্তি ত্যাগ কবিত, অচেতন বৃক্ষ, লতা ফলে ফুলে সুশোভিত হইত, কঠিন প্রস্তব ভেদ করিয়া নির্ম্মল জলেব উৎস বহিত। ধ্রুব দিবারাত্রি কেবল ডাকিতেন, পদ্মপলাশলোচন হরি! কোথায়? এস। মা বলিয়াছিলেন, ভাল করিয়া ডাকিতে পারিলেই তিনি আসিবেন; ধ্রুব ভাবিতেন, আমি এত ডাকিতেছি, তবে আমার পদ্মপলাশলোচন আসেন না কেন?

এইরূপে কতদিন অতীত হইল। একদিন ধ্রুব দেখিলেন, এক সৌম্যমূর্ত্তি পুরুষ তাঁহার নিকট আসিতেছেন। তাঁহার মস্তকের কেশ শুভ্র, আনাভিলম্বিত শ্মশ্রু শুভ্র, পরিধেয় বসন শুভ্র, কণ্ঠের

পুষ্পমাল্য শুভ্র। মুখ শুভ্র হাস্যে উজ্জ্বল; বসনা হইতে অনবরত হরি হরি উচ্চারিত হইতেছে। ধ্রুব ভাবিলেন, এইবার পাইয়াছি, ইনিই আমার পদ্মপলাশলোচন হরি। ধ্রুব ছুটিয়া গিয়া আপনার ক্ষুদ্র দুইটি বাহু দ্বারা তাঁহাকে বেষ্টন করিয়া ধরিলেন এবং জিজ্ঞাসা করিলেন "তুমি কি আমার পদ্মপলাশলোচন হরি?"

আগন্তুক ধ্রুবকে ক্রোড়ে লইলেন, বলিলেন "ধ্রুব! আমি তোমার পদ্মপলাশলোচনের দাসানুদাস, আমার নাম নারদ। তিনি আমাকে তোমার সংবাদ লইতে পাঠাইয়াছেন।"

ধ্রুব বলিলেন, "তিনি কি আমার ডাক শুনিতেছেন?"

নারদ বলিলেন, "যে দিন হইতে তুমি প্রথম ডাকিতে আরম্ভ করিয়াছ, সেই দিন হইতেই শুনিতেছেন।"

ধ্রুব। তবে তিনি আসিতেছেন না কেন?

নারদ। আমি ফিরিয়া যাইলেই তিনি আসিবেন।

শুনিয়া ধ্রুবের নয়নে আনন্দে অশ্রুধারা বহিল। নারদ বলিলেন, "তুমি কেমন করিয়া তাঁহাকে ডাক, একবার আমায় শুনাও দেখি!"

ধ্রুব বলিলেন "পদ্মপলাশলোচন হরি! কোথায়? এস।"

নারদ বলিলেন, "আর কিছু বল না?"

ধ্রুব বলিলেন, "না, মা এই শিখাইয়াছেন, এই বলি।" নারদ বলিলেন, "তবে আমি যাহা বলি তাহা বল। বল, পদ্মপলাশ-লোচন হরি! কোথায়? এস, আমায় দয়া কর।"

ধ্রুব বলিলেন, "পদ্মপলাশলোচন হরি! কোথায়? এস, আমায় দয়া কর।"

নারদ বলিলেন, "বল, পদ্মপলাশলোচন হরি! কোথায়? এস, আমার মাতাকে দয়া কর।"

ধ্রুব বলিলেন, "পদ্মপলাশলোচন হরি! কোথায়? এস, আমার মাতাকে দয়া কর।"

নারদ বলিলেন, "বল, পদ্মপলাশলোচন হরি! কোথায়? এস, আমার পিতাকে দয়া কর।"

ধ্রুব বলিলেন, "পদ্মপলাশলোচন হরি! কোথায়? এস, আমার পিতাকে দয়া কর।"

নারদ বলিলেন, "বল, পদ্মপলাশলোচন হরি! কোথায়? এস, আমার বিমাতাকে দয়া কর।"

ধ্রুব নীরব রহিলেন। নারদ বলিলেন "বল, আমার বিমাতাকে দয়া কর।"

ধ্রুব বলিলেন, "বিমাতা আমায় বড় ক্লেশ দিয়াছেন।" নারদ বলিলেন, "সেই জন্যই ত তোমায় তাঁহার কথা বলিতে হইবে।"

ধ্রুব তথাপি নীরব রহিলেন। তখন নারদ বলিলেন, "ধ্রুব! আমি তবে চলিলাম। তুমি কি জাননা যে, ভক্তের ক্লেশে ভগবান নিজে ক্লেশ পান? তোমার বিমাতার বাক্যে তুমি নিজে যে ক্লেশ পাইয়াছ, তোমার পদ্মাপলাশলোচন তাহার অপেক্ষা অধিক ক্লেশ পাইয়াছেন। তথাপি তিনি তোমার বিমাতাকে ভাল বাসেন, আর তুমি ভাল বাসিতে পার না?"

ধ্রুব ক্ষণকাল নীরবে নারদের মুখের দিকে চাহিয়া রহিলেন; তাহার পর জিজ্ঞাসা করিলেন, "কি বলিলেন? আমার পদ্মপলাশ-লোচন আমার বিমাতাকে ভাল বাসেন? তবে আমিও বাসিব।" এই বলিয়া ধ্রুব বলিলেন, "পদ্মপলাশলোচন হরি! কোথায়? এস, আমার বিমাতাকে দয়া কর।"

ধ্রুব পরক্ষণেই দেখিলেন, নারদ অন্তর্হিত হইয়াছেন। অকস্মাৎ অপূর্ব্ব আলোকে সেই বনভূমি সমুজ্জ্বল হইল, অপূর্ব্ব সৌরভ

চতুর্দ্দিক হইতে উত্থিত হইতে লাগিল এবং অশ্রুতপূর্ব্ব মধুর সঙ্গীত ধ্রুবের কর্ণে প্রবেশ করিল। যে মূর্ত্তি ধ্রুব এতদিন মানসপটে অঙ্কিত রাখিয়াছিলেন, আজ তাহা প্রত্যক্ষ করিলেন। ভক্তের সহিত ভগবানের মিলন যে কি মধুর, কে তাহা ভাষায় ব্যক্ত করিতে পারেন? যিনি জীবনে কখনও তাহার আস্বাদ পাইয়াছেন, তিনি কেবল তাহা অনুভব করিতে পারেন। ধ্রুব কৃতার্থ হইলেন। অন্তরে, বাহিরে সেই পদ্মপলাশলোচনকে অবিচ্ছেদ দর্শনের শক্তি-লাভ করিয়া ধ্রুব পুনর্ব্বার আশ্রমে ফিরিয়া আসিলেন।

সুনীতি অঞ্চলের নিধি ফিরিয়া পাইয়া কৃতার্থা হইলেন। তাঁহার আনন্দের সীমা রহিল না। মহর্ষি অত্রি, তাঁহার পত্নী এবং অন্যান্য ঋষি ও ঋষিপত্নীগণ সুনীতির কুটীরে আসিয়া ধ্রুবকে ক্রোড়ে লইয়া আশীর্ব্বাদ করিলেন। মহর্ষি অত্রি বলিলেন, "এতদিন পরে আমার আশ্রম প্রকৃতই পুণ্যক্ষেত্র হইল। ভক্তচূড়ামণি ধ্রুবকে বক্ষে লইয়া আজ আমি কৃতার্থ হইলাম।"

এদিকে যে মুহূর্ত্তে ধ্রুব তাঁহার বিমাতার জন্য প্রার্থনা করিয়াছিলেন, সেই মুহূর্ত্ত হইতেই সুরুচির মন পরিবর্ত্তিত হইয়াছিল। ধ্রুবকে ক্রোড়ে লইবার এবং সুনীতির নিকট ক্ষমা প্রার্থনা করিবার জন্য তিনি ব্যাকুলা হইলেন। অনতিবিলম্বে রাজা উত্তানপাদের সঙ্গে তিনি মহর্ষি অত্রির আশ্রমে আগমন করিলেন। প্রথমেই সুনীতির কুটীরে গমন করিয়া তিনি তাঁহার পদতলে পতিত হইলেন এবং তাঁহার পদযুগল ধারণ করিয়া বলিলেন, "দিদি! আমি পাগল হইয়াছিলাম, পাগলের অপরাধ মার্জ্জনীয়, তুমি আমার দোষ মার্জ্জনা কর। নচেৎ আমি আর এ প্রাণ রাখিব না।"

সুনীতি বলিলেন, "বোন! তোমারই জন্য আমার ধ্রুব সেই পদ্মপলাশলোচন হরির দর্শন পাইয়াছে। আমি তোমার কোন

ত্রুটি মনে রাখিব না। এস, দুজনে, যত দিন বাঁচি, পূর্ব্ববৎ এক-সঙ্গে পতির সেবা করি।”

সুনীতির শেষ জীবনের কথার সুদীর্ঘ আলোচনা নিষ্প্রয়োজন। মহর্ষি অত্রি ও তাঁহার পত্নীর এবং আশ্রমস্থ ঋষি ও ঋষিপত্নীগণের নিকট বিদায় গ্রহণ করিয়া তিনি পতিপুত্রসহ রাজধানীতে প্রত্যাগমন করিলেন। ধ্রুব-জননীর যে সম্মান প্রাপ্য, তাহা প্রাপ্ত হইয়া তিনি অবশিষ্ট জীবন পরম সুখে অতিবাহিত করিলেন।

# তৃতীয় আখ্যান

## গান্ধারী

সিন্ধুনদেব পশ্চিমতট হইতে যে ভূমিভাগ, ক্রমোচ্চ হইয়া, উত্তব পশ্চিমে শ্বেত গিরিতে ( সফেদকো ) পর্য্যবসিত হইয়াছে, প্রাচীনকালে তাহা গান্ধার নামে অভিহিত হইত। এই গান্ধাব শব্দ হইতেই এই প্রদেশেব কিয়দংশ এক্ষণে কান্দাহার নামে খ্যাত হইয়াছে। আমরা যে সময়কাব কথা বলিতেছি, তখন রাজা সুবল এই গান্ধার রাজ্যের অধিপতি ছিলেন।

গান্ধাব প্রকৃতির বিচিত্র শোভায় পূর্ণ। কোথাও যোজন-বিস্তৃত সমতল ভূমি, কোথাও দুর্গম গিরিসঙ্কট, কোথাও অনিবিড় বনরাজি, কোথাও মেঘচুম্বিতশির শৈলমালা ইহার শোভা সম্বর্দ্ধন কবে। শীতাগমে ইহার গিরিশৃঙ্গসমূহ, তুষারাবৃত হইয়া, রজতাচলের ন্যায় শোভা পায়; বসন্তাগমে তাহা, নানাজাতীয় শৈবালে ও লতাগুল্মে ভূষিত হইয়া, শ্যাম শোভায় নয়ন স্নিগ্ধ করে। গ্রীষ্মাগমে সমস্ত প্রদেশ দাড়িম্ব পুষ্পের আরক্ত রাগে রঞ্জিত হয় এবং বর্ষা-শেষে গৃহস্থের গৃহ, উদ্যান, প্রান্তর, বন, দ্রাক্ষালতার গুচ্ছ গুচ্ছ ফলে পূর্ণ হইয়া যায়। গান্ধারের ক্ষেত্রে অমৃতোপম শস্য, গান্ধারের উদ্যানে সুরসাল ফল, গান্ধারের নদীর বালুকায় স্বর্ণরেণু; দেখিলে মনে হয়, কমলা এখানে আপনার বিহারোদ্যান স্থাপন করিয়াছেন।

রাজা সুবলের একটী পুত্র ও একটী কন্যা ছিল। পুত্রের নাম ছিল শকুনি, কন্যার নাম ছিল গান্ধারী। এত নাম থাকিতে রাজ-

পুত্রের নাম কেন যে শকুনি হইয়াছিল, তাহা বলা কঠিন। বোধ হয়, আকৃতিতে ও প্রকৃতিতে শকুনি পক্ষীব সহিত তাঁহার কিঞ্চিৎ সাদৃশ্য ছিল বলিয়াই লোকে তাঁহাকে শকুনি বলিত। আকৃতিতে যাহাই হউক, তাঁহার প্রকৃতিতে সত্যই শকুনি-লক্ষণ দৃষ্ট হইত। শকুনির ন্যায় তাঁহারও দৃষ্টি অতি তীক্ষ্ণ ছিল এবং শকুনি যেমন দৃষ্টিপথবর্ত্তী বস্তুর মধ্যে মৃতদেহ ভিন্ন অপর কিছুতে প্রীতি অনুভব করে না, রাজপুত্রও তেমনই সংসারের বহু বিষয়ের মধ্যে লোকেব অনিষ্ট ভিন্ন অপর কিছুতেই তৃপ্তি বোধ কবিতেন না। শৈশব হইতেই তাঁহাব কূট বুদ্ধি প্রকাশিত হইয়াছিল, কিন্তু রাজার এক মাত্র পুত্র বলিয়া কেহ তজ্জন্য তাঁহাকে শাসন করিতে পাবিতেন না। তোষামোদকারিগণ বরং বলিত, "বাজপুত্রের যেরূপ তীক্ষ্ণবুদ্ধি তাহাতে উত্তরকালে তিনি একজন অসাধারণ রাজনীতিবিদ্ হইবেন।"

রাজকুমাবী আকৃতিতে ও প্রকৃতিতে ভ্রাতা হইতে সম্পূর্ণ বিভিন্না ছিলেন। প্রাচীন গান্ধারবাসিনীগণ অনুপম রূপলাবণ্যের জন্য প্রসিদ্ধা ছিলেন, কিন্তু গান্ধারীদেবীর নিকট তাঁহারাও লজ্জা পাইতেন; তাঁহাকে দেখিলে বোধ হইত, কোন দেবকন্যা ভূতলে অবতীর্ণা হইয়াছেন। বাহ্যসৌন্দর্য্যের অপেক্ষা তাঁহার মানসিক সৌন্দর্য্য আরও অতুলনীয় ছিল। তিনি গুরুজনে ভক্তিমতী, দেবদ্বিজে শ্রদ্ধাবতী এবং আশ্রিতজনে দয়াবতী ছিলেন। তাঁহার সুশীলতা তাঁহাকে পৌরজনদিগের পরম আদরের পাত্রী করিয়াছিল। অপর সকল গুণের অপেক্ষা তাঁহার প্রধান গুণ এই ছিল যে, মাতাপিতার আদেশ তিনি দেবাদেশ হইতে বিভিন্ন মনে করিতেন না।

রাজকুমার ও রাজকুমারী উভয়ে ক্রমে যৌবন সীমায় উপনীত হইলেন। তখন রাজা সুবল, পুত্রকে যৌবরাজ্যে অভিষিক্ত করিয়া,

কন্যার জন্য উপযুক্ত পাত্র অন্বেষণে প্রবৃত্ত হইলেন। রাজকুমারীর রূপগুণের কথা শুনিয়া দেশদেশান্তর হইতে বিবাহার্থী রাজগণ গান্ধাররাজ্যে দূত প্রেরণ করিতে লাগিলেন। একেই ত রাজকন্যার অনুপম রূপ, তাহার উপর মহাদেবের আরাধনার ফলে তিনি বহু পুত্রবতী হইবেন এই বর লাভ করিয়াছিলেন। সুতরাং বংশপ্রসারণঅভিলাষী বহু রাজা ও রাজপুত্র তাঁহার পাণিপ্রার্থী হইয়াছিলেন। তাঁহাদিগের প্রেরিত দূতগণ প্রতিনিয়তই গান্ধার রাজধানীতে গমনাগমন করিত। কিন্তু তাঁহাদিগের মধ্যে কে সর্ব্বাপেক্ষা যোগ্য ইহা নির্ণয় করিতে না পারিয়া রাজা সুবল কোথাও সম্বন্ধ স্থির করিতে পারেন নাই।

এইরূপে কিছুদিন গত হইলে একদিন সংবাদ আসিল যে, হস্তিনানগর হইতে কুরুকুলপ্রধান ভীষ্মের প্রেরিত দূত রাজকুমারীর বিবাহের প্রস্তাব লইয়া আগমন করিতেছে। রাজা, দূতের সম্বর্দ্ধনার্থ আদেশ দিয়া, যুবরাজ শকুনি ও প্রধান অমাত্যের সহিত মন্ত্রণাকক্ষে প্রবেশ করিলেন। অল্পক্ষণের মধ্যেই দূত ও তাহার অনুযাত্রিগণ রাজসমীপে উপস্থিত হইল। বহুসংখ্যক ভারবাহী বহুমূল্য উপহার দ্রব্য বহন করিয়া দূতের সঙ্গে আগমন করিয়াছিল। কেহ মণিমুক্তা খচিত অলঙ্কার, কেহ স্বর্ণসূত্রনির্ম্মিত বসন, কেহ কর্পূর, চন্দন প্রভৃতি দ্রব্য, কেহ বা রাজব্যবহারযোগ্য বহুমূল্য অস্ত্রশস্ত্র সঙ্গে লইয়া আসিয়াছিল। নানাবিধ উপাদেয় ভোজ্য বস্তুরও অভাব ছিল না। দূত সেই সকল দ্রব্য যথাস্থানে রাখিয়া রাজাকে অভিবাদনপূর্ব্বক বিনীত বচনে কহিল;—"মহারাজ! কুরুকুলপুঙ্গব ভীষ্ম আপনাকে তাঁহার অভিবাদন জানাইয়া আপনার কুশল জিজ্ঞাসা করিয়াছেন। তিনি শুনিয়াছেন যে, আপনার একটী বিবাহযোগ্যা কন্যা আছেন। তিনি তাঁহার ভ্রাতুষ্পুত্র রাজকুমার

ধৃতরাষ্ট্রের জন্য এই কন্যাটীকে প্রার্থনা করিয়াছেন। তিনি বলিয়াছেন যে, এই সম্বন্ধ হইতে উভয় রাজবংশের কুলক্রমাগত সম্প্রীতি আরও দৃঢ়ীভূতা হইবে; এক্ষণে আপনার যাহা অভিরুচি।"

রাজা বলিলেন, "দূত! আমি তোমার বাক্যে পরম প্রীতিলাভ করিলাম। কুরুকুলের সহিত বৈবাহিক সম্বন্ধ নিঃসংশয় প্রার্থনীয়; কিন্তু সমস্ত বিষয় বিবেচনা না করিয়া এরূপ স্থলে সহসা কোন উত্তর দেওয়া যায় না। তোমরা বহুদূর হইতে আগমনে শ্রান্ত হইয়াছ, অদ্য বিশ্রাম কর। আগামী কল্য আমি তোমাব প্রস্তাবের যথোচিত উত্তর দিব।"

দূত, অভিবাদন পূর্ব্বক, সঙ্গিগণের সহিত বিদায় গ্রহণ কবিল। বাজা তখন বৃদ্ধ সচিব সানুমানের দিকে দৃষ্টি নিক্ষেপ করিয়া জিজ্ঞাসা করিলেন—

"মন্ত্রিন্, এ সম্বন্ধে আপনার মত কি?"

মন্ত্রী বলিলেন, "মহারাজ! আমার পক্ষে এ বিষয়ে কোন মতামত প্রকাশ করা সঙ্গত বোধ হয় না; মহারাজই এরূপ স্থলে উপযুক্ত বিচারকর্ত্তা; রাজ্ঞীমাতার ও যুবরাজের সহিত পরামর্শ করিয়া যাহা কর্ত্তব্য হয়, মহারাজই স্থির করিবেন।"

শকুনি। যে সকল বিষয়ে রাজনীতির সম্বন্ধ আছে, এবং যাহার উপর রাজ্যের হিতাহিত নির্ভর করে, অন্তঃপুরে তাহার আলোচনা সঙ্গত নয়। মন্ত্রণাকক্ষেই তাঁহার মীমাংসা কর্ত্তব্য।

মন্ত্রী। ইহার সহিত রাজনীতির কি সম্বন্ধ আছে, তাহা আমি বুঝিতে পারিলাম না।

শকুনি। পারিবেন কেন? যদি আপনার সে শক্তি থাকিত, তবে গান্ধাররাজ্যের অবস্থা অন্যরূপ হইত।

মন্ত্রী। যুবরাজ! আমি বৃদ্ধ হইয়াছি, জরা আমার ইন্দ্রিয়

শিথিল করিয়াছে, সুতরাং আমার ত্রুটী মার্জ্জনীয়। রাজকুমারীর এই বিবাহের প্রস্তাবের সহিত কি রাজনৈতিক সম্বন্ধ আছে, তাহা আপনি বলুন।

শকুনি। সে কথা পরে বলিব। মাতা ঠাকুরাণীর ও আমার যাহা অভিপ্রায়, মহাবাজ তাহা অবশ্যই জানিতে পাবিবেন। এক্ষণে আপনার অভিপ্রায় কি তাহা বলুন।

রাজাও বলিলেন, "মন্ত্রিন্, আপনি কুন্ঠিত হইবেন না। আপনি পুরুষানুক্রমে আমার হিতৈষী, যাহা আপনার মনে হইতেছে, নির্ভয়ে বলুন।"

মন্ত্রী। মহারাজ আমি কি বলিব? কুরুবংশেব সহিত সম্বন্ধ অবশ্যই প্রার্থনীয়, কিন্তু বাজকুমাব ধৃতবাষ্ট্র জন্মান্ধ। তাঁহাব সহিত লক্ষ্মীপ্রতিমা বাজকুমারীব বিবাহ দেওয়া কর্ত্তব্য কি না, আপনি বিবেচনা করুন্।

রাজা। ধৃতরাষ্ট্র জন্মান্ধ!

মন্ত্রী। হাঁ মহাবাজ! জন্মান্ধ।

বাজা। তবে এ বিবাহ কিরূপে হইবে? শকুনি! তুমি কি বল?

শকুনি। মহাবাজ! আমাব যাহা মত পবে বলিব। তাহাব পূর্ব্বে আমি মন্ত্রী মহাশয়কে কয়েকটী কথা জিজ্ঞাসা কবিতে চাই। ভাল মন্ত্রী মহাশয়! গত কুম্ভযোগে আপনি গঙ্গা-যমুনা-সঙ্গমে স্নান করিতে গিয়াছিলেন না?

মন্ত্রী। হাঁ যুবরাজ!

শকুনি। তখন কতগুলি বাজপুত্র সেখানে উপস্থিত হইয়াছিলেন বলিয়া আপনাব স্মরণ হয়?

মন্ত্রী। সহস্রাধিক।

শকুনি। ইঁহাদিগের মধ্যে কেহ রূপে রাজকুমার ধৃতরাষ্ট্রের সমকক্ষ ছিলেন কি?

মন্ত্রী। আজ্ঞা না। রূপে তিনি কার্ত্তিকেয়ের তুল্য।

শকুনি। তাঁহার বাহুতে কিরূপ বল?

মন্ত্রী। মত্ত হস্তীও তাঁহার নিকট পরাজিত হয়। তাঁহার বল সম্বন্ধে আমি স্বচক্ষে যাহা দেখিয়াছি, বলিতেছি। পর্ব্ব দিন প্রত্যূষে প্রাগ্‌জ্যোতিষপতির এক মহাকায় হস্তী, ক্ষিপ্ত হইয়া ও চালককে নিহত করিয়া, সঙ্গমাভিমুখে ধাবিত হইয়াছিল। তখন উপস্থিত জনতার মধ্যে অতি মহান্ কোলাহল উত্থিত হইল। বলবান দুর্ব্বলকে পদদলিত করিয়া, সুস্থকায় পীড়িতকে ধরাতলে নিক্ষেপ করিয়া এবং পুরুষ স্ত্রীগণকে পরিত্যাগ করিয়া প্রাণভয়ে ধাবিত হইল। এ দিকে ক্ষিপ্ত হস্তী, অসংখ্য ব্যক্তিকে পদমর্দ্দিত করিয়া এবং তীর্থবাসীদিগের কুটীর শুণ্ডাঘাতে ভগ্ন করিয়া, ক্রমশঃ, অগ্রসর হইতে লাগিল। রাজকুমার ধৃতরাষ্ট্র তৎকালে শিবির মধ্যে ছিলেন, তিনি এই সংবাদ শুনিবা মাত্র বহির্দ্দেশে আসিয়া দণ্ডায়মান হইলেন। তাঁহার পরিচারকগণ নিবারণ করিলেও তিনি তাহাদিগের কথায় কর্ণপাত করিলেন না। এ দিকে প্রমত্ত হস্তী, তাঁহাকে পথ মধ্যে দেখিতে পাইয়া, গতিশীল গিরিশৃঙ্গের ন্যায় সেই দিকে শুণ্ডোত্তোলন পূর্ব্বক ধাবিত হইল। "রাজকুমার নিহত হইলেন" "রাজকুমার নিহত হইলেন" এই বাক্য উচ্চারিত হইতে না হইতেই হস্তী আসিয়া তাঁহার উপর পড়িল। রাজকুমার বারণের কণ্ঠস্থিত ঘণ্টার শব্দে তাহার আগমন বুঝিতে পারিয়া প্রস্তুত হইয়াছিলেন। হস্তী তাঁহাকে শুণ্ডে বেষ্টন করিবার পূর্ব্বে তিনি আপনার করস্থিত বিশাল লৌহদণ্ড দ্বারা তাহাকে এমন বলে প্রহার করিলেন যে, গজরাজ জানুতে দারুণ আঘাত পাইয়া তৎ-

ক্ষণাৎ ভূতলে পতিত হইল। তখন তীর্থাগত সাধুসন্ন্যাসিগণ আসিয়া রাজকুমারকে মহানন্দে আশীর্ব্বাদ করিতে লাগিলেন। মহারাজ! আমি যাহা দেখিয়াছি তাহাতে রাজকুমারের তুল্য বলশালী ব্যক্তি পৃথিবীতে দুর্ল্লভ বলিয়া আমার বিবেচনা হয়।

শকুনি। তাঁহার শাস্ত্রজ্ঞান কিরূপ?

মন্ত্রী। শুনিয়াছি, বেদ-বেদাঙ্গ সমস্তই তাঁহার কণ্ঠস্থ।

শকুনি। তাঁহার বংশগৌরব সম্বন্ধে কিছু জানেন কি?

মন্ত্রী। চন্দ্রবংশের গৌরব সম্বন্ধে পরিচয় প্রদান নিষ্প্রয়োজন, যযাতি, পুরু, দুষ্মন্ত প্রভৃতি রাজর্ষিগণ এই বংশেই জন্মগ্রহণ করিয়াছিলেন।

শকুনি। মন্ত্রিবর! তবে তাঁহার দোষ কি?

মন্ত্রী। তিনি জন্মান্ধ।

শকুনি। "শাস্ত্রই জ্ঞানী ব্যক্তিদিগের চক্ষু" এই মহাবাক্য তবে আপনার বিবেচনায় কিছু নয়?

মন্ত্রী। যুবরাজ, আমার অল্প বুদ্ধিতে যাহা উচিত বোধ হইয়াছে, আমি তাহাই বলিযাছি, এখন কর্ত্তব্যাকর্ত্তব্য-নির্ণয়ের ভার আপনাদিগের উপর।

রাজা। হায়! হায়! এতদিন পরে কুলে, শীলে, রূপে যদি বা একটী সুপাত্র জুটিল, সেও দেখিতেছি বিকলাঙ্গ। শকুনি! আমি কেমন করিয়া আমার সেই সোণার পুত্তলিকে অন্ধ বরের হস্তে প্রদান করিব?

শকুনি। মহারাজ! রাজধর্ম্ম অতি কঠোর! তাহাতে মায়া-মমতার অপেক্ষা, ভবিষ্যৎ মঙ্গলের জন্য, চিত্তের দৃঢ়তারই অধিক প্রয়োজন। মন্ত্রীমহাশয় আমায় জিজ্ঞাসা করিতেছিলেন, এ বিবাহের সহিত রাজনীতির সম্বন্ধ কি? আমি বুঝাইয়া দিতেছি।

আমাদিগের এই গান্ধার রাজ্যের প্রতি অনেকেরই লোলুপ দৃষ্টি; একদিকে শক, দরদ, বাহ্লিক প্রভৃতি অসভ্য জাতি ইহার শস্য-শালিনী উপত্যকা লুণ্ঠন করিতে প্রয়াসী; অপর দিকে পঞ্চনদবাসী রাজগণ আমিষলোভী মার্জ্জারের ন্যায় এ দিকে চাহিয়া আছেন। এ অবস্থায় কোন প্রবল রাজবংশের সহিত আত্মীয়তাস্থাপন আমাদিগের অবশ্য কর্ত্তব্য। ঐশ্বর্য্যে এবং পরাক্রমে কুরুকুল ভারতভূমিতে অদ্বিতীয়; তাহার সহিত বৈবাহিক সম্বন্ধে সম্বদ্ধ হইতে পাবিলে কি আর্য্য, কি অনার্য্য কোন শত্রুই আমাদিগেব অনিষ্ট করিতে সাহস করিবে না। রাজকুমারীকে ধৃতরাষ্ট্রেব সহিত বিবাহ দিলে আমরা ভুবনবিজয়ী বীর ভীষ্মকে স্বপক্ষে লাভ করিব, অন্যথায় তাঁহার বিরাগভাজন হইব, ইহা বড় সামান্য কথা নয়। মহারাজ! আপনার রাজ্যের কল্যাণের জন্য, আপনি সম্মতি দান করুন। আপনার অবিদিত নাই যে, রাজধর্ম্ম রক্ষার জন্য, অযোধ্যাধিপতি রামচন্দ্র ধর্ম্মপত্নীকেও নির্ব্বাসিতা করিয়াছিলেন।

রাজা। শকুনি! তোমাব কথা সত্য। কিন্তু রাজমহিষী ত রাজধর্ম্ম বুঝেন না; তিনি কি বলিবেন? আর পিতৃগতপ্রাণা গান্ধারী বা কি ভাবিবে?

শকুনি। মহারাজ! আপনার আদেশ লঙ্ঘন করিবে কে? মাতা ঠাকুরাণী জীবনে কখনও আপনার আজ্ঞার প্রতিকূলাচরণ করেন নাই। আর ভগ্নী গান্ধারী? তাহার নিকট দৈববাণীরও অপেক্ষা ত আপনাব কথার আদর।

রাজা। সত্য; কিন্তু বল দেখি, চক্ষুহীন বরে গান্ধারীর ন্যায় কন্যা সম্প্রদান করা কি কর্ত্তব্য?

শকুনি। মহারাজ! 'চক্ষুহীন,' 'চক্ষুহীন'—সকলেরই মুখে সেই এক কথা। চক্ষু ত মনুষ্যের এক প্রধান শত্রু; চক্ষুই ত

রূপলালসা উৎপাদন করে। এই রূপলালসায় মুগ্ধ হইয়াই ত বহু রাজপুত্র, পতিগতপ্রাণা পত্নীকে ত্যাগ করিয়া, পুনর্ব্বার বিবাহ করেন। ধৃতরাষ্ট্রের সহিত বিবাহ হইলে রাজকুমারীর যে সপত্নীর আশঙ্কা থাকিবে না, ইহা আপনারা কেহই চিন্তা করিতেছেন না। আমি ভগ্নী গান্ধারীর প্রকৃতি জানি; পতি অন্ধ হউক, আর পঙ্গু হউক, দেবতা জ্ঞানে সে তাহার সেবা করিবে, এবং করিয়া নিজেও সুখী হইবে, স্বামীকেও সুখী করিবে।

সুবল। বৎস শকুনি! দেখিতেছি, তুমি অতি দূরদর্শী; নারায়ণ তোমায় দীর্ঘজীবী করুন। যখন তুমি বলিতেছ যে, এই সম্বন্ধ হইতে রাজ্যের কুশল হইবে এবং গান্ধারী অসুখী হইবে না, তখন আমার আর অমত নাই। আমি অন্তঃপুরে মহিষীকে আমার অভিপ্রায় জানাইতে চলিলাম। তুমি মন্ত্রী মহাশয়ের সঙ্গে পরামর্শ করিয়া উপযুক্ত প্রত্যুপহারের আয়োজন কর, আমি কল্যই হস্তিনায় দূত প্রেরণ করিব। এই সম্বন্ধই স্থির হইল।”

রাজা এই বলিয়া অন্তঃপুরে গমন করিলেন। কিন্তু তাঁহার অন্তঃপুরে প্রবেশের পূর্ব্বেই রাজকুমারীর বিবাহের সংবাদ তথায় প্রচারিত হইয়াছিল এবং তাহা লইয়া রাজ-কুটুম্বিনীদিগের মধ্যে মহা আন্দোলন চলিতেছিল। কেহ বলিতেছিলেন, “রাজা এ কি করিলেন, এমন সোণার প্রতিমা মেয়েটাকে বেছে বেছে একটা কাণার হাতে দিলেন?” কেহ বলিলেন “ইহা ত জানাই ছিল, যখন এত বর ফিরে ফিরে গেল, কিছুতেই রাজা, রাণীর মনোমত হল না, তখন শেষে ত এই রকম হবেই।” আর একজন বলিলেন, “যা হোক বংশটা ভাল”! অপর একজন বলিলেন, “তাই বা কেমন করে বলি? বাপ মারা যাবার অনেক পরে ত

এই ছেলে জন্মেছিল। তা হোক ভাই! আমাদের অত কথায় কায কি? যাদের মেয়ে তারা যদি জলে ভাসিয়ে দেয়, আমরা কি কর্ব্বো?"

ক্রমে কথাটা কন্যান্তঃপুরে, যেখানে গান্ধারী দেবী অবস্থান করিতেন, সেখানে প্রবেশ করিল। তাঁহার এক প্রিয়সখী অতি ম্লান মুখে আসিয়া তাঁহার নিকট বলিল;

"রাজকুমারি! একটা কথা শুনে অবধি বড়ই মনে কষ্ট হয়েছে, তাই তোমায় বল্‌তে এসেছি!"

গান্ধারী। "কি সখি? তোমায় যেন বড় বিমর্ষ দেখচি! কি শুনে এসেছ, বল?"

সখী। শুনে এসেছি, তোমার বিবাহের সম্বন্ধ স্থির হয়েছে।

গান্ধারী দেবী হাসিয়া বলিলেন, "ভালই ত! সে জন্য তুমি বিমর্ষ কেন? তোমার কি ইচ্ছে যে, চিরকাল, আমি আইবুড় হয়ে তোমাদের কাছে থাক্‌বো? কোথায় সম্বন্ধ হয়েছে?"

সখী। হস্তিনাপুরের রাজকুমার ধৃতরাষ্ট্রের সঙ্গে।

গান্ধারী দেবী সহাস্য বদনে বলিলেন, "তোমার সঙ্গে না হয়ে আমার সঙ্গে হয়েছে, এই জন্যই বুঝি দুঃখ? তা তুমি ত আমার সুখদুঃখের অংশভাগিনী, তুমি না হয় অৰ্দ্ধেক ভাগ নিও।

সখী। রাজকুমারি! তুমি জান না যে, বিধাতা তোমার অদৃষ্টে কি দুঃখ লিখেছেন, তাই তুমি ব্যঙ্গ কর্‌চো। শুন্‌লাম রাজকুমার ধৃতরাষ্ট্র জন্মান্ধ।

মুহূর্ত্তের জন্য রাজকুমারীর যেন শরীর কম্পিত হইয়া উঠিল; কিন্তু মুখে বিন্দুমাত্রও বিকার লক্ষিত হইল না। তিনি বলিলেন, "সখি, সম্বন্ধ কি স্থির হয়ে গিয়েছে? কে স্থির কর্‌লেন?"

সখী। স্বয়ং মহারাজ স্থির করেছেন। শুনেছি আগামী

কল্য রাজদূতগণ হস্তিনায় যাবে; মহারাজের প্রথমে এ বিবাহে সম্মতি ছিল না, কিন্তু যুবরাজ তাঁকে বুঝিয়েছেন, গান্ধাররাজ্যের কল্যাণের জন্য, এ সম্বন্ধ অপরিত্যাজ্য। চতুর্দ্দিকের শত্রুমণ্ডলীর মধ্য হইতে গান্ধার রক্ষা করিতে হইলে, কোন পরাক্রান্ত রাজবংশের সহিত সম্বন্ধ স্থাপন করার প্রয়োজন; তাই মহারাজ শেষে সম্মতি দিয়েছেন। সমস্ত স্থির হয়ে গিয়েছে।

গান্ধারী। সখি, তাই যদি হয়, তবে আর আমার এর চেয়ে অধিক সৌভাগ্য কি হ'তে পারে? গান্ধারের মঙ্গলের জন্য বিবাহত দূরের কথা, জীবন দিতেও ত ক্ষোভ নাই।

সখী। তুমি বুঝিতেছ না! চল, উভয়ে রাণীমার নিকটে যাই; আমি তাঁকে বল্‌ব যে, তোমার এ বিবাহে মত নাই। তোমার মত না হলে রাণী মা কখনই মত দেবেন না, আর তা হ'লে মহারাজও মত পরিবর্ত্তন কর্ব্বেন। তুমি লজ্জিত হয়ো না; এখনও সময় আছে, চল দুই জনে যাই।

গান্ধারী। সখি! তুমি নির্ব্বোধের মত কথা বল্‌চ; পিতা যখন আমাকে সম্প্রদান কর্ব্বেন বলে স্থির করেছেন, তখন আমি নিজেকে সম্প্রদত্তা বলেই মনে কর্‌চি। এখন আমার পতি অন্ধই হউন, আর পঙ্গুই হউন, তা'তে আমার ক্ষতি-লাভ নাই। দেবমূর্ত্তি, মৃত্তিকায়, পাষাণে, ধাতুতে যা'তেই নির্ম্মিত হউক, ভক্তের নিকট সমান। ভক্ত তা'তে দেবত্ব আরোপ ক'রে পূজা কর্‌লেই মুক্তি লাভ করেন। আমি আমার স্বামীতে নারায়ণের অধিষ্ঠান কল্পনা করে তাঁর সেবা কর্‌বো, তা হলে আমার মুক্তি হবে।

সখী। তুমি ধর্ম্মজ্ঞানে যা'ই বল, কিন্তু অন্ধ স্বামীকে কি তুমি মনের সহিত ভালবাস্‌তে পার্ব্বে?

গান্ধারী। না পার্‌বো কেন? তাঁর অঙ্গহীনতা যদি আমার

মনের বিকার উৎপাদন করে, তবে আমি তার প্রতীকার কর্ব্বো। তাঁর অঙ্গহীনতা যাতে আমায় দেখ্‌তে না হয়, আমি তাহার উপায় ভেবেচি। যেদিন পিতার মুখে আমার সম্প্রদানের কথা শুন্‌ব, সেই দিনই আমি বস্ত্র দিয়ে আমার চক্ষু বন্ধন কর্ব্বো; তা হলে তিনি সুরূপ, কি কুরূপ, চক্ষুষ্মান্‌ কি চক্ষুহীন তা আমায় দেখ্‌তে হবে না। আমার স্বামী যদি আমায় না দেখে আমাকে ভালবাস্‌তে ও পত্নীরূপে গ্রহণ কর্‌তে পারেন, তবে আমি বা তাঁকে না দেখে তাঁকে ভালবাস্‌তে ও স্বামীরূপে গ্রহণ কর্‌তে না পার্‌ব কেন?

সখী। সখি! আমি পরাজিত হ'লাম। আমি সাধারণ মানবী, মানবীর মত কথা বলেছি; তুমি দেবী, দেবীর মত কথা বলেছ; দেবতারা করুন, তুমি এতদিন যে হরপার্ব্বতীর সেবা করেছ, তোমাদের মিলন যেন সেই হরপার্ব্বতীর মিলনের মত হয়। আমি চল্‌লাম, রাণীমার আদেশে আমি তোমার মনের ভাব বুঝ্‌বার জন্য এসেছিলাম, তাঁকে তোমার মত গিয়া বলি, তিনি যা ভাল হয় কর্ব্বেন।

যথাসময়ে গান্ধারীদেবীর সহিত কুরুরাজকুমার ধৃতরাষ্ট্রের শুভ-পরিণয় সম্পন্ন হইল। পিতার অভিপ্রায় শ্রবণের পরই তিনি বস্ত্র-খণ্ড দ্বারা আপনার চক্ষু দু'টী দৃঢ়রূপে আবদ্ধ করিলেন এবং তদবস্থা-তেই হস্তিনানগরীতে আগমন করিলেন। রাজকুমার তাঁহাকে এবং তিনিও রাজকুমারকে বাহ্যদৃষ্টিতে দেখিতে পাইলেন না; কিন্তু তাঁহাদের আত্মা অন্তর্দৃষ্টিতে পরস্পরকে দেখিতে পাইল। প্রগাঢ় প্রণয়সূত্রে আবদ্ধ হইয়া তাঁহারা সংসারধর্ম্ম প্রতিপালন করিতে লাগিলেন। রাজকুমারীর সুশীলতায় পৌরজন তাঁহার প্রতি একান্ত অনুরক্ত হইল এবং পতিব্রতাধর্ম্মে তিনি সীতা, সাবিত্রীর সমকক্ষা, এই কথা দেশে দেশে প্রচারিত হইল।

কালক্রমে গান্ধারী দেবীর গর্ভে দুর্য্যোধন, দুঃশাসন প্রভৃতি বহু পুত্র জন্মগ্রহণ করিল। তাহাদিগের কথা বলিবার পূর্ব্বে, প্রসঙ্গ ক্রমে, অন্য দুই একটী কথা বলিতে হইতেছে। লোকের বিশ্বাস যে, সুমাতার গর্ভে সুপুত্রই জন্মগ্রহণ করে। এ কথা সাধারণতঃ সত্য হইলেও প্রত্যেক স্থানে সত্য নয়। পৌরাণিককালের কথা ছাড়িয়া ঐতিহাসিক কালের কথা আলোচনা করিলেও ইহার যথেষ্ট উদাহরণ পাওয়া যাইবে। ইন্দোরের হোলকার বংশীয়া রাজ্ঞী অহল্যা বাইএর নাম সকলেরই পরিচিত। তাঁহার ন্যায় ধর্ম্মশীলা, দয়াবতী নারী পৃথিবীতে অতি অল্পই জন্মিয়াছেন। তাঁহার চরিত লেখকগণ বলেন, "মনুষ্য হইতে পিপীলিকা পর্য্যন্ত সকল জীবের সম্বন্ধে তিনি করুণা প্রকাশ করিতেন। তিনি প্রতিদিন বহুসংখ্যক ভিক্ষুককে ভিক্ষা দিতেন এবং বিশেষ বিশেষ উৎসব দিবসে চণ্ডালাদি নীচ জাতীয় ব্যক্তিদিগকে খাদ্য সামগ্রী বিতরণ করিতেন। শীতকালে তিনি দরিদ্র বৃদ্ধদিগকে শীতবস্ত্র দিতেন এবং গ্রীষ্মের কয়মাস তৃষ্ণার্ত্ত পথিকদিগকে জলদানের জন্য রাজপথের পার্শ্বে জলকুম্ভ সহ লোক নিযুক্ত রাখিতেন। তিনি, মধ্যে মধ্যে, তাঁহার রাজধানী ত্যাগ করিয়া, নর্ম্মদা নদীর তীরবর্ত্তী মহেশ্বর নামক একটী উপনগরে গিয়া বাস করিতেন। তথাকার কৃষকগণ অনেক দিন দেখিতে পাইত, তাহাদিগের শ্রান্ত বৃষ ও মহিষকে জলপান করাইবার জন্য রাজভৃত্যগণ জলপাত্র হস্তে দণ্ডায়মান রহিয়াছে। অহল্যা নিজের কতকগুলি ক্ষেত্র পক্ষিগণের আহার্য্য শস্যে পূর্ণ করিয়া রাখিতেন, নানা স্থান হইতে পক্ষিসমূহ আসিয়া তথায় আশ্রয় ও আহার্য্য লাভ করিত। মৎস্যদিগেরও জন্য নর্ম্মদার জলে শক্ত ও গোধূমমণ্ড [illegible] হইত। তাঁহার অনুগত কোন দরিদ্র ব্যক্তির বা তাঁহার [illegible] সন্তান হইয়াছে শুনিলে নবপ্রসূত শিশুর দুগ্ধপানের

জন্য তিনি একটী পয়স্বিনী গাভী পাঠাইয়া দিতেন। তীর্থক্ষেত্রে গমনের সময় তিনি নানাবিধ ফলের বীজ সঙ্গে লইয়া যাইতেন এবং তরুহীন প্রান্তরে, নদীতীরে, পথপার্শ্বে তাহা রোপণ করিয়া আসিতেন। তাঁহার উদ্দেশ্য কি কেহ জিজ্ঞাসা করিলে তিনি বলিতেন, এই সকল বীজের সকলগুলি না হউক, দুই চারিটীও, হয় ত, কালে অঙ্কুরিত ও ফলিত হইবে। তখন রৌদ্রতপ্ত পথিক তাহাদিগের ছায়ায় স্নিগ্ধ হইবে, ক্ষুধাতুর ব্যক্তি তাহাদিগের ফলে তৃপ্তিলাভ করিবে এবং বিহগগণ তাহাদিগেব শাখায় কুলায় নির্ম্মাণ পূর্ব্বক বাস করিবে; তাহা হইলে জগতের কাহারও না কাহারও ত উপকাব হইবে, আমার উদ্দেশ্য বিফল হইবে না। কি সুন্দর, কি পবিত্র ভাব! যে দেশে এরূপ দয়াময়ী রমণী জন্মগ্রহণ কবেন, সে দেশ ধন্য! ভারতবর্ষের পৌরাণিক নারীগণের কথা যে নিরবচ্ছিন্ন কবি-কল্পনা নয়, অহল্যার ন্যায় ঐতিহাসিক রমণীর চরিত্র হইতে তাহা প্রমাণিত হইতে পারে।

কিন্তু এই দয়াময়ী অহল্যার গর্ভে যে সন্তান জন্মগ্রহণ করিয়াছিল, একবার তাহার কথা আলোচনা করা যাউক। অহল্যা অষ্টাদশ বর্ষ বয়সে বিধবা হইয়াছিলেন। তখন তাঁহার একটী পুত্র জন্মিয়াছিল। সেই পুত্রের নাম মালে রাও। মালে রাও বাল্য হইতেই বিকৃতমস্তিষ্ক ও অব্যবস্থিতচিত্ত ছিলেন। বয়োবৃদ্ধির সহিত মদ্যপান অভ্যাস করাতে তাঁহার হিতাহিত জ্ঞান একরূপ অন্তর্হিত হইয়াছিল। মদিরামত্ত অবস্থায় তিনি অতি সম্ভ্রান্ত কর্ম্মচারীদিগকেও বেত্রাঘাত করিতেন ও ভৃত্য দ্বারা অপমানিত করাইতেন। পতিবিয়োগের পর হইতে সর্ব্বত্যাগিনী অহল্যা দেবব্রাহ্মণ-সেবায় জীবন উৎসর্গ করিয়াছিলেন। মালে রাও ইহাতে সহানুভূতি প্রকাশ করা দূরে থাকুক, নানাপ্রকারে প্রতিকূলাচরণ করিতেন।

অহল্যা সাধু, সন্ন্যাসী ও ব্রাহ্মণদিগকে দেবতার ন্যায় ভক্তি করিতেন, মালে রাও তাঁহাদিগকে বিষদৃষ্টিতে দেখিতেন। মাতার ভক্তিপাত্রদিগকে নির্য্যাতন করিবার জন্য তিনি নিত্য নিত্য নূতন উপায় উদ্ভাবন করিতেন। কখনও পরিধেয় বস্ত্রের ও পাদুকার অভ্যন্তরে গোপনে তীক্ষ্ণবিষ বৃশ্চিক রাখিয়া দিয়া ব্রাহ্মণদিগকে পরিধান করিবার জন্য দান করিতেন। কখনও বা ধাতুকলসে রৌপ্যমুদ্রা স্থাপন করিয়া এবং তাহার মধ্যে বিষধর সর্প রাখিয়া দিয়া ব্রাহ্মণ ও সন্ন্যাসীদিগকে ইচ্ছামত অর্থ গ্রহণ করিতে বলিতেন। তাঁহারা তন্মধ্যে হস্তক্ষেপ করিয়া সর্পদষ্ট হইলে মালে রাওয়ের আনন্দের সীমা থাকিত না। অহল্যার করুণ হৃদয় পুত্রের এইরূপ ব্যবহারে বিদীর্ণ হইত। তিনি দিবারাত্রি অশ্রুপাত করিতেন এবং উৎপীড়িতদিগকে উপযুক্ত পুরস্কারাদি দিয়া সান্ত্বনাদানের চেষ্টা পাইতেন।* অহল্যা বাইএর গর্ভে মালে রাও জন্মগ্রহণ করিয়াছিলেন চিন্তা করিলে গান্ধারীদেবীর গর্ভে দুর্য্যোধনাদির জন্ম অস্বাভাবিক বোধ হইবে না।

এক্ষণে আমরা প্রকৃত বিষয়ের অনুসরণ করিব। রাজা ধৃতরাষ্ট্রের পাণ্ডুনামে এক কনিষ্ঠ ভ্রাতা ছিলেন। তাঁহার জ্যেষ্ঠা পত্নী কুন্তীদেবীর গর্ভে যুধিষ্ঠির, ভীম ও অর্জ্জুন নামে তিন পুত্র এবং তাঁহার কনিষ্ঠা পত্নী মাদ্রীদেবীর গর্ভে নকুল ও সহদেব নামে দুই পুত্র জন্মগ্রহণ করিয়াছিলেন। পাণ্ডুর পুত্র বলিয়া ইঁহারা পঞ্চভ্রাতা পাণ্ডব নামে খ্যাত। পাণ্ডু পরলোক গমন করিলে তাঁহার দ্বিতীয়া পত্নী মাদ্রীদেবী স্বামীর সঙ্গে চিতারোহণ করেন এবং কুন্তীদেবী, পুত্র ও সপত্নীপুত্রদিগকে লইয়া, হস্তিনানগরীতে ধৃতরাষ্ট্রের আশ্রয়

* প্রবন্ধলেখক রচিত অহল্যা বাইএর জীবন-চরিত, ৩৫।৩৬ পৃষ্ঠা দ্রষ্টব্য।

গ্রহণ করেন। ধৃতরাষ্ট্র ও গান্ধারী পাণ্ডুপুত্রদিগকে পুত্রনির্ব্বিশেষে স্নেহ করিতেন। পাণ্ডবগণ বাহুবলে এবং বুদ্ধিবলে দুর্য্যোধনাদির অপেক্ষা শ্রেষ্ঠ ছিলেন, সেই জন্য প্রজাগণ তাঁহাদিগের প্রতি অধিক তর অনুরক্ত ছিল এবং সর্ব্বদা তাঁহাদিগের প্রশংসা করিত। দুর্য্যোধনের ইহা সহ্য হইত না। ধৃতরাষ্ট্র, জ্যেষ্ঠ হইলেও, জন্মান্ধ ছিলেন বলিয়া পাণ্ডুই রাজ্য শাসন করিতেন, সুতরাং অনেক প্রজা ভাবিত, পাণ্ডুর পুত্রগণই সিংহাসনের প্রকৃত অধিকারী। ইহাতে দুর্য্যোধনের পাণ্ডবদ্বেষ আরও দ্বিগুণিত হইয়াছিল। শৈশব হইতেই মাতুল শকুনির ন্যায় তাঁহার ক্রূরবুদ্ধি বিশেষরূপ পরিস্ফুট হইয়াছিল। কিরূপে পাণ্ডবদিগকে বধ করিয়া তিনি নিষ্কণ্টক হইবেন, সর্ব্বদা তিনি এই চিন্তা করিতেন। পাণ্ডবদিগের মধ্যে ভীম সমধিক বলশালী এবং গদাযুদ্ধে দুর্য্যোধনের প্রতিদ্বন্দ্বী ছিলেন; এই জন্য ভীমের প্রতি তাঁহার আক্রোশ সর্ব্বাপেক্ষা অধিক ছিল। একবার তিনি গোপনে মিষ্টান্নের সঙ্গে বিষ মিশ্রিত করিয়া ভীমকে আহার করাইয়াছিলেন, কিন্তু দৈবানুগ্রহে ভীম সেবার রক্ষা পাইয়াছিলেন। আর একবার তিনি গন্ধক, ঘৃত, জতু (গালা) ইত্যাদি দাহ্য পদার্থ দ্বারা একটী গৃহ নির্ম্মাণ করিয়া কৌশলক্রমে পাণ্ডবদিগকে তথায় রাখিয়া অগ্নিসংযোগ করাইবার চেষ্টায় ছিলেন। প্রধানতঃ জতু বা গালা দ্বারা নির্ম্মিত হইয়াছিল বলিয়া এই গৃহ 'জতুগৃহ' নামে প্রসিদ্ধ। ভাগ্যক্রমে পূর্ব্বে সংবাদ পাইয়া পাণ্ডবগণ এই জতুগৃহ হইতে পলায়ন করিয়া রক্ষা পাইয়াছিলেন। ধৃতরাষ্ট্র বা গান্ধারী পুত্রের ব্যবহার সম্বন্ধে প্রথমে কিছুই জানিতেন না। পরে জানিতে পারিয়া কখনও বা সদুপদেশ দিতেন, কখনও বা তিরস্কার করিতেন; কিন্তু কিছুতেই কিছু ফল হইত না। যতই দিন যাইতে লাগিল, দুর্য্যোধনের পাণ্ডবদ্বেষ ততই বর্দ্ধিত হইতে লাগিল।

তৃতীয় পাণ্ডব অর্জ্জুন ধনুর্ব্বিদ্যায় পৃথিবীতে সকলেব অগ্রগণ্য ছিলেন। তাঁহার লক্ষ্য কখনও ব্যর্থ হইত না। জতুগৃহ হইতে পলায়নের পব পাণ্ডবগণ শুনিতে পাইলেন যে, পাঞ্চালরাজ দ্রুপদ তাঁহার কন্যার বিবাহেব জন্য এক মহাসভা আহ্বান করিয়াছেন এবং সর্ব্বত্র ঘোষণা করিয়াছেন যে, সমাগত ব্যক্তিদিগের মধ্যে যিনি একটী অতি উচ্চস্থানস্থিত দুর্ভেদ্য লক্ষ্য বিদ্ধ করিতে পাবিবেন, তিনিই তাঁহার অনুপমরূপবতী কন্যা দ্রৌপদীকে লাভ করিবেন। এই সংবাদ শুনিয়া পাণ্ডবগণ ছদ্মবেশে সভাস্থলে উপস্থিত হইলেন। সে সময়কার প্রধান প্রধান বাজগণ ও বীবগণ সকলেই সভাস্থলে উপস্থিত ছিলেন, কিন্তু তাঁহাদিগেব মধ্যে কেহই লক্ষ্যভেদে সমর্থ হইলেন না। অবশেষে ব্রাহ্মণবেশী অর্জ্জুন লক্ষ্য ভেদ কবিয়া দ্রৌপদীকে লাভ কবিলেন। ক্ষত্রিয় বীরগণ যে কার্য্যে পরাঙ্মুখ হইলেন, এক জন সাধাবণ ব্রাহ্মণ তাহা সম্পন্ন করিলেন এই ভাবিয়া বাজগণ ক্রোধে অর্জ্জুনের সহিত যুদ্ধে প্রবৃত্ত হইলেন। কিন্তু ভীমার্জ্জুনের বাহুবলে তাঁহারা পবাজিত হইলেন। ক্রমে লক্ষ্যভেদকারীর প্রকৃত পরিচয় সকলেরই কর্ণগোচর হইল। শুনিয়া রাজা দ্রুপদেব আনন্দের সীমা রহিল না। মাতার আদেশে পাণ্ডবেরা পঞ্চভ্রাতা দ্রৌপদীকে বিবাহ করিলেন।

পাণ্ডবগণ অগ্নিদগ্ধ হইয়া প্রাণত্যাগ করিয়াছেন, এই সংবাদ সর্ব্বত্র রাষ্ট্র হইয়াছিল। এক্ষণে তাঁহারা জীবিত আছেন এবং বীর্য্যবলে পাঞ্চাল-রাজকুমারী দ্রৌপদীকে লাভ করিয়াছেন শুনিয়া ধৃতরাষ্ট্র ও গান্ধারী পরম সুখী হইলেন। তাঁহারা তাঁহাদিগকে সাদরে হস্তিনায় আহ্বান করিলেন এবং ভবিষ্যতে যাহাতে দুর্য্যোধনাদির সহিত তাঁহাদিগের বিরোধ না হয়, তজ্জন্য রাজ্য বিভাগ করিয়া দিলেন। দুর্য্যোধন প্রাচীন রাজধানী হস্তিনানগরী

প্রাপ্ত হইলেন, পাণ্ডবেরা ইন্দ্রপ্রস্থ নামক নূতন নগর সন্নিবেশ করিয়া তথায় রাজধানী প্রতিষ্ঠা করিলেন। উত্তর পশ্চিম প্রদেশের সুপ্রসিদ্ধ দিল্লী নগরই ইন্দ্রপ্রস্থ বলিয়া অনেকে অনুমান করেন। দিল্লীর একাংশ এখনও ইন্দ্রপ্রস্থ শব্দের অপভ্রংশ "ইন্দর পথ্" নামে অভিহিত হইয়া থাকে।

পাণ্ডবগণ নূতন রাজধানী প্রতিষ্ঠা করিয়া তাহার সৌষ্ঠব সম্পাদনে ও সমৃদ্ধিসাধনে প্রবৃত্ত হইলেন। তাঁহারা নগরের চতুর্দ্দিকে সুদৃঢ় প্রাচীর নির্ম্মাণ করাইলেন এবং গভীর পরিখা খনন করাইয়া নগরটীকে শত্রুর দুরাক্রম্য করিলেন। প্রশস্ত রাজপথ, শ্রেণীবদ্ধ বৃক্ষরাজি, রমণীয় উদ্যান এবং নির্ম্মল জলপূর্ণ সরোবর নগরের শোভা সম্বর্দ্ধন করিতে লাগিল। যথাস্থানে প্রাসাদ, মন্দির, বিপণি এবং পান্থশালা ইত্যাদি নির্ম্মিত হওয়াতে নগরটীর শোভার তুলনা রহিল না। পাণ্ডবদিগের ধর্ম্মানুগত ব্যবহারে আকৃষ্ট হইয়া নানাদেশীয় বণিক্‌গণ আসিয়া তথায় বাস করিতে আরম্ভ করিল। অল্প দিনের মধ্যেই ইন্দ্রপ্রস্থ শোভায় ও সমৃদ্ধিতে হস্তিনানগরীকে পরাজিত করিল।

পাণ্ডবদ্বেষী দুর্য্যোধনের ইহা অসহ্য হইল। তাহার উপর আবার পাণ্ডবেরা প্রতিবাসী নৃপতিবর্গকে পরাজিত করিয়া রাজসূয় নামক এক মহাযজ্ঞের আয়োজনে প্রবৃত্ত হইলেন। অদ্বিতীয় প্রতাপশালী, সার্ব্বভৌম নরপতি ভিন্ন আর কেহ রাজসূয় যজ্ঞের অনুষ্ঠান করিতে পারেন না। ইহাতে অন্যান্য রাজাকে অনুষ্ঠাতা রাজার প্রাধান্য স্বীকার করিতে হয়। ভীমার্জ্জুন অপর সকলকে যুদ্ধে পরাজিত করিলেন, দুর্য্যোধন অনিচ্ছা সত্ত্বেও কুলশ্রেষ্ঠ বলিয়া যুধিষ্ঠিরের প্রাধান্য স্বীকারে বাধ্য হইলেন; কিন্তু লোকে যতই যুধিষ্ঠিরাদির গৌরব ঘোষণা করিতে লাগিল, তাঁহার

ততই যেন মর্ম্মদাহ আরম্ভ হইল। কি উপায়ে তিনি পাণ্ডবগণের সর্ব্বনাশ করিবেন, তাহা চিন্তা করিতে প্রবৃত্ত হইলেন।

গান্ধাররাজকুমার শকুনি, অনেক সময়, হস্তিনাপুরে অবস্থিতি করিতেন। একেই ত সম্বন্ধ অতি নিকট, তাহার উপর উভয়ের প্রকৃতিগত সৌসাদৃশ্য ছিল বলিয়া দুর্য্যোধন ও শকুনির মধ্যে প্রগাঢ় স্নেহবন্ধন ছিল। উভয়েই একসঙ্গে পরামর্শ করিয়া কার্য্য করিতেন। সাধুর নিকট সৎপরামর্শ এবং অসাধুর নিকট অসৎ পরামর্শই প্রাপ্ত হওয়া যায়। শকুনি দুর্য্যোধনকে আপনার প্রকৃতি-সুলভ অসৎ পরামর্শই দিতেন। বাহুবলে পাণ্ডবদিগকে জয় করা সহজ ছিল না সুতরাং কৌশলে তাঁহাদিগের সর্ব্বনাশ করিতে হইবে, উভয়ে পরামর্শ করিয়া ইহা স্থির করিলেন। তখনকার রাজা দিগের এই একটী রীতি ছিল যে, কেহ তাঁহাদিগকে যুদ্ধে বা দ্যূতক্রীড়ায় (পাশা খেলায়) আহ্বান করিলে তাঁহারা প্রত্যাখ্যান করিতে পারিতেন না; করিলে লোকে তাঁহাদিগকে কাপুরুষ বলিত। দ্যূতক্রীড়ায় শকুনির অসাধারণ নৈপুণ্য ছিল। স্থির হইল যে, শকুনি দুর্য্যোধনের পক্ষ অবলম্বন করিয়া ক্রীড়া করিবেন এবং যুধিষ্ঠিরকে পণে পরাজিত করিয়া তাঁহার সর্ব্বস্ব হরণ করিবেন। দুর্য্যোধনের অনুরোধে ধৃতরাষ্ট্র পাণ্ডবদিগকে হস্তিনানগরে আনাইয়া দ্যূতক্রীড়া করিতে আদেশ দিলেন দ্যূতক্রীড়ার অপকারিতা বুঝিয়াও যুধিষ্ঠির, তৎকালপ্রচলিত প্রথার এবং জ্যেষ্ঠ পিতৃব্যের আদেশের বশবর্ত্তী হইয়া, ক্রীড়ায় প্রবৃত্ত হইলেন। কিন্তু শকুনি তাঁহার অপেক্ষা ক্রীড়ায় নিপুণ ছিলেন বলিয়া, তিনি প্রত্যেকবারেই পরাজিত হইতে লাগিলেন। ধন, রত্ন, অলঙ্কার রথ, অশ্ব, গজ, এমন কি ভ্রাতৃগণকে এবং দ্রৌপদীকেও পর্য্যন্ত পণ রাখিয়া যুধিষ্ঠির পরাজিত হইলেন। শেষে নিজেকেও পণ রাখিলেন, কিন্তু শকুনি

সেবারেও জয়ী হইলেন। দুর্য্যোধন এবং তাঁহার ভ্রাতৃগণ যুধিষ্ঠিরকে পরাজিত দেখিয়া তাঁহাকে মর্ম্মভেদী বিদ্রূপবাক্যে ব্যথিত করিতে লাগিলেন। দুর্য্যোধনের আদেশে তাঁহার পাপিষ্ঠ ভ্রাতা দুঃশাসন একবস্ত্রা, অশ্রুপূর্ণমুখী রাজকুমারী দ্রৌপদীকে কেশাকর্ষণ করিয়া সভাস্থলে আনয়ন করিল এবং তাঁহার পরিধেয় বসন বলপূর্ব্বক গ্রহণ করিবার চেষ্টা করিল। সভাস্থ ধার্ম্মিক ব্যক্তিগণ এই ব্যবহারে মর্ম্মাহত ও অধোবদন হইলেন। কিন্তু যুধিষ্ঠির স্বেচ্ছায় নিজেকে এবং দ্রৌপদীকে পণে বিক্রয় করিয়াছিলেন; পণক্রীত দাসদাসীর উপর প্রভুর সম্পূর্ণ অধিকার আছে ভাবিয়া তাঁহারা প্রতিবিধানে উদ্যোগী হইলেন না। ভারতবর্ষের শ্রেষ্ঠ ক্ষত্রিয় রাজগণ যে কল্পিত কর্ত্তব্যানুরোধে একটা অবলাকে সভাস্থলে এইরূপ অপমানিত হইতে দেখিয়া নিশ্চেষ্ট ছিলেন, বোধ হয়, সেই মহাপাপেই এক্ষণে ভারতবর্ষ হইতে প্রকৃত ক্ষত্রিয়কুল উৎসন্ন হইয়াছে।

যখন রাজসভায় এই সকল ব্যাপার হইতেছিল, তখন গান্ধারী দেবী অন্তঃপুরে ছিলেন। তিনি শুনিবামাত্র, একান্ত ব্যাকুল হইয়া ধৃতরাষ্ট্রকে সমস্ত নিবেদন করিলেন। ধৃতরাষ্ট্র শুনিয়া দুর্য্যোধনকে অতিশয় কঠোর তিরস্কার করিলেন এবং দ্রৌপদীকে সান্ত্বনা পূর্ব্বক তাঁহার দাসীত্ব মোচন করিয়া দিলেন। যুধিষ্ঠির এবং তাঁহার ভ্রাতৃগণ ধৃতরাষ্ট্রের অনুগ্রহে দাসত্ব হইতে অব্যাহতি লাভ করিয়া ইন্দ্রপ্রস্থে গমন করিলেন।

পরাজিত এবং হস্তগত বৈরী এইরূপে মুক্তিলাভ করিল দেখিয়া দুর্য্যোধন ও শকুনি প্রভৃতির ক্ষোভের সীমা রহিল না। তাঁহারা ধৃতরাষ্ট্রের নিকট গমন করিয়া পুনরায় পাণ্ডবদিগকে আহ্বানপূর্ব্বক দ্যূতক্রীড়ায় প্রবৃত্ত করাইবার জন্য তাঁহার নিকট প্রার্থনা করিলেন। স্বভাবতঃ ধর্ম্মভীরু ও পাণ্ডবদিগের প্রতি স্নেহপরায়ণ হইলেও

ধৃতরাষ্ট্র, মনের দুর্ব্বলতাবশতঃ, তাঁহাদিগের পাপানুরোধ রক্ষা করিলেন এবং যুধিষ্ঠিরকে পুনর্ব্বার দ্যূতক্রীড়ার জন্য আদেশ দিলেন। শুনিয়া গান্ধারী দেবী মর্ম্মাহতা হইলেন। পতিচ্ছন্দানুবর্ত্তিনী হইলেও স্বামীকে এইরূপ পাপকার্য্যের সহায়তা করিতে দেখিয়া তিনি ব্যথিত হৃদয়ে তাঁহার নিকট আসিয়া বলিলেন,—"মহারাজ! আপনি এ কি করিতেছেন? পুত্রস্নেহে আপনি কুলক্ষয়কর কার্য্যে প্রবৃত্ত হইয়াছেন। দুর্য্যোধন আমাদিগের কুলান্তক, তাহার অনুরোধে আপনি নিজের অমঙ্গল করিবেন না। পুত্রই পিতার আদেশ প্রতিপালন করিবে, ইহাই নিয়ম। তবে আপনি তাহার অনুরোধ শুনিতেছেন কেন? আপনি আমার বাক্যানুসারে তাহাকে পরিত্যাগ করুন, নচেৎ মহাবিপদ্ উপস্থিত হইবে।"

ধৃতরাষ্ট্র ধর্ম্মার্থদর্শিনী সহধর্ম্মিণীর বাক্য শুনিয়া বলিলেন,— "প্রিয়ে, যদি বংশনাশই বিধাতার ইচ্ছা হয়, তবে তাহা নিবারণ করিতে পারিব না। পুত্রেরা যেরূপ ইচ্ছা করিতেছে, তাহাই হউক; পাণ্ডবদিগের সহিত তাহাদিগের দ্যূতক্রীড়া আরম্ভ হউক।"

ধৃতরাষ্ট্রের আদেশে পুনর্ব্বার ক্রীড়া আরম্ভ হইল; দুর্ম্মতি শকুনি যুধিষ্ঠিরের নিকট প্রস্তাব করিয়া বলিল,—'মহারাজ! এবার এইরূপ পণ অবধারিত হউক, আমরা আপনাদিগের নিকট দ্যূতে পরাজিত হইলে, রুরুচর্ম্ম পরিধানপূর্ব্বক, দ্বাদশ বর্ষ বনবাস এবং একবৎসরকাল অজ্ঞাতবাস করিব। আর আমরা যদি জয়ী হই, তাহা হইলে আপনাদিগকেও দ্রৌপদীর সহিত পূর্ব্বোক্তরূপে ত্রয়োদশবর্ষ যাপন করিতে হইবে। ত্রয়োদশবর্ষ অতীত হইলে একপক্ষ পুনরায় স্বরাজ্য প্রাপ্ত হইতে পারিবেন। আসুন, এইরূপ পণ রাখিয়া পুনর্ব্বার ক্রীড়ায় প্রবৃত্ত হই।"

সভাস্থ সকলে এই দারুণ পণের কথা শুনিয়া একান্ত উদ্বিগ্ন

হইলেন; কিন্তু যুধিষ্ঠির লোকলজ্জায় তাহাতেই সম্মত হইয়া ক্রীড়ায় প্রবৃত্ত হইলেন।

ক্রীড়ায় শকুনিরই পুনর্ব্বার জয় হইল। তখন পাণ্ডবগণ রাজ-পরিচ্ছদ ও অস্ত্রশস্ত্র পরিত্যাগপূর্ব্বক, মৃগচর্ম্ম পরিধান করিয়া, সন্ন্যাসীর ন্যায় ভস্মাচ্ছাদিত কলেবরে অরণ্যে প্রস্থান করিলেন। পতিব্রতা দ্রৌপদীও তাঁহাদিগের অনুগামিনী হইলেন। দুর্য্যোধন ও তাঁহার ভ্রাতৃগণ তদবস্থায় পাণ্ডবদিগকে মর্ম্মান্তিক উপহাস করিতে লাগিলেন। হস্তিনাবাসিগণ বুঝিতে পারিলেন যে, দুর্য্যোধন দুর্ব্বুদ্ধিতাবশতঃ যে অগ্নি প্রজ্বলিত করিলেন, তাহাতে কুরুকুল অচিরে ভস্মসাৎ হইবে।

ক্রমে ত্রয়োদশবর্ষ অতীত হইল। পাণ্ডবেরা নির্ব্বাসন হইতে প্রত্যাগত হইয়া পূর্ব্বপ্রতিজ্ঞানুরূপ আপনাদিগের রাজ্যাংশ ফিরিয়া পাইবার জন্য শ্রীকৃষ্ণকে দূতরূপে হস্তিনায় প্রেরণ করিলেন। কিন্তু দুর্য্যোধন "বিনা যুদ্ধে সূচ্যগ্র পরিমাণ ভূমিও দিব না" বলিয়া পণ করিলেন। ধৃতরাষ্ট্র তখন গান্ধারী দেবীকে অন্তঃপুর হইতে সভাস্থলে আনয়ন করাইয়া দুর্ব্বৃত্ত পুত্রকে সদুপদেশ দিবার জন্য বলিলেন। ক্ষোভে এবং ক্রোধে গান্ধারী দেবীর বাক্যনিঃসরণ হইতেছিল না; তিনি দুর্য্যোধনকে কোন কথা বলিবার পূর্ব্বে, প্রথমে স্বামীকে বলিলেন,—"মহারাজ! এই যে মহাব্যসন উপস্থিত হইয়াছে, এ জন্য আপনি নিন্দনীয় হইবেন। আপনি দুর্য্যোধনের পাপাভিসন্ধি জানিয়াও তাহার মতের অনুসরণ করিয়া থাকেন। দুর্য্যোধন ক্রোধ ও লোভের এরূপ বশবর্ত্তী হইয়াছে যে, এক্ষণে আপনি উহাকে বল দ্বারাও নিবর্ত্ত করিতে পারিবেন না। মূর্খ ও দুরাশয়ের হস্তে রাজ্যভার সমর্পণে যে ফল হয়, আপনাকে এক্ষণে তাহা ভোগ করিতে হইতেছে।"

অনন্তর তিনি দুর্য্যোধনকে বলিলেন,—"দুর্য্যোধন, আমি তোমার ভাবী মঙ্গলের জন্য তোমাকে যে সকল কথা বলিতেছি, তুমি অব-হিতচিত্তে তাহা শ্রবণ কর। তোমাব পিতা এবং ভীষ্ম, দ্রোণ প্রভৃতি ধার্ম্মিক ব্যক্তিগণ তোমাকে যাহা কহিয়াছেন, তাহা পালন কর। তুমি ধর্ম্মানুগত কার্য্য কবিলে আমরা সকলেই সুখী হইব। তুমি নিশ্চয় জানিও অজিতেন্দ্রিয় কখনও দীর্ঘকাল রাজ্যভোগ করিতে সমর্থ হয় না। জিতেন্দ্রিয় মহাত্মারাই স্বচ্ছন্দে রাজ্যভোগ কবেন।"

"বৎস! স্বয়ং শ্রীকৃষ্ণ পাণ্ডবদিগের দূত হইয়া তোমাব নিকট উপস্থিত হইয়াছেন, তুমি তাঁহার বাক্য পালন কব। তিনি প্রসন্ন হইলে তোমাদেব উভয় পক্ষেব মঙ্গল হইবে। তোমার পিতা এবং ভীষ্ম প্রভৃতি ধার্ম্মিক ব্যক্তিগণ, ভেদভয়ে ভীত হইয়া, পাণ্ডবদিগকে বাজ্যাংশ দানে স্বীকৃত হইয়াছেন। রাজ্যের অর্দ্ধাংশ তোমাব পক্ষে যথেষ্ট। তুমি এই ত্রয়োদশ বর্ষকাল পাণ্ডবগণেব যে অবমাননা করিয়াছ, এক্ষণে তাহার প্রতিবিধান করা তোমার অবশ্য কর্ত্তব্য। তুমি মূঢ়তাবশতঃ স্থির করিয়াছ যে, ভীষ্ম, দ্রোণ প্রভৃতি বীরগণ তোমার জন্য প্রাণপণে যুদ্ধ করিবেন, কিন্তু তাহা কখনই হইবে না। কারণ তাঁহারা জানেন যে, এই রাজ্যে তোমাদের ও পাণ্ডবদের সমান অধিকার এবং সেই জন্য তাঁহারা তোমাদের উভয়ের প্রতি সমান স্নেহ প্রকাশ করিয়া থাকেন। তাঁহাদের বিশ্বাস আছে যে, পাণ্ডব-গণ তোমাদের অপেক্ষা অধিক ধর্ম্মশীল; সুতরাং তোমার অন্নে প্রতিপালিত বলিয়া তাঁহারা বরং সমরে জীবন বিসর্জ্জন করিবেন, তথাপি ধার্ম্মিক যুধিষ্ঠিরকে প্রহার করিবেন না। পুত্র! লোভের বশবর্ত্তী ব্যক্তি কখনই ইষ্টলাভে সমর্থ হয় না; তুমি লোভ পরিত্যাগ করিয়া শান্ত হও।"

পাষাণে বীজ অঙ্কুরিত হয় না; দুর্য্যোধনের কঠোর হৃদয়ে মাতার সদর্থযুক্ত বাক্য বদ্ধমূল হইল না। যুদ্ধ অনিবার্য্য হইল এবং উভয় পক্ষ আপনাদিগের আত্মীয়, বন্ধু ও অনুগত ব্যক্তিদিগকে লইয়া তুমুল সংগ্রামে প্রবৃত্ত হইলেন। দাবানলে যেমন অবণ্য ভস্মীভূত হয়, অষ্টাদশদিবসব্যাপী মহাযুদ্ধে তেমনই কৌবব ও পাণ্ডবদল দগ্ধ হইল। কত সুকুমার শিশু, কত বলিষ্ঠ যুবা, কত পলিতকেশ বৃদ্ধ সেই প্রচণ্ড অনলে জীবন আহুতি দিলেন। রাজান্তঃপুব পুত্রহীনা মাতার ও পতিহীনা সতীর করুণক্রন্দনে আকুল হইয়া উঠিল; দূত প্রতিদিনেব যুদ্ধেব ঘটনা ধৃতরাষ্ট্র ও গান্ধারী দেবীকে বর্ণন করিয়া শুনাইত। "আজ আপনার তরুণ-বয়স্ক পৌত্র নিহত হইল," "আজ আপনার একমাত্র দুহিতা বিধবা হইল," "আজ আপনার পুত্রের বক্ষঃ বিদার্ণ কবিয়া ভীম তাহার শোণিত পান কবিল" এইরূপ সংবাদ প্রতিদিনই গান্ধারীদেবীর কর্ণগোচর হইতে লাগিল। যুদ্ধের পরিণাম যে এইরূপ হইবে, তিনি পূর্ব্ব হইতেই তাহা জানিতেন এবং তজ্জন্য হৃদয় প্রস্তুত করিয়া রাখিয়াছিলেন। কিন্তু ধর্ম্মজ্ঞানে যথোচিত ধৈর্য্যধাবণ করিলেও মাতৃস্নেহেব নিকট ধৈর্য্য, সহিষ্ণুতা সমস্তই পরাজিত হইত। কিন্তু সে অবস্থাতেও তাঁহার অধর্ম্মাচারী পুত্রগণ জয়লাভ করুক, ইহা তিনি ভাবিতে পাবিতেন না। তাঁহার পুত্রগণের সুমতি হউক, ঈশ্বরের নিকট তিনি সতত এই প্রার্থনা কবিতেন; কিন্তু রণক্ষেত্রে গমনেব পূর্ব্বে তাঁহাব পুত্রগণ প্রণাম করিয়া বিদায় লইতে আসিলে তিনি বলিতেন,—"বৎসগণ! 'যতোধর্ম্ম স্ততোজয়ঃ' যেখানে ধর্ম্ম সেই খানেই জয়।" দেবি! তুমি ধন্যা!

যুদ্ধ সমাপ্ত হইল। পাণ্ডবেরা পঞ্চভ্রাতা মাত্র রক্ষা পাইলেন, কিন্তু তাঁহাদিগের পুত্র ও আত্মীয়গণ এবং দুর্য্যোধনেরা শতভ্রাতা

নিহত হইলেন। যুদ্ধ পশুব কার্য্য, অসুবের কার্য্য, তাহাতে প্রবৃত্ত হইলে নিরবচ্ছিন্ন ধর্ম্মানুসারে কার্য্য কবা যায় না। সুতবাং পাণ্ডবগণও স্বভাবতঃ, ধর্ম্মভীরু হইলেও, যুদ্ধে প্রবৃত্ত হইয়া কোন কোন স্থলে অধর্ম্মের আশ্রয় গ্রহণে বাধ্য হইয়াছিলেন। তাঁহাবা কপটযুদ্ধে কৌববপক্ষীয় প্রধান প্রধান বীরপুরুষকে এবং কুরুরাজ দুর্য্যোধনকে বধ কবিয়াছিলেন। শুনিয়া গান্ধাবী দেবী দারুণ মর্ম্ম পাড়া পাপ্ত হইলেন এবং অধর্ম্মেব আশ্রয় গ্রহণ জন্য তিনি পাণ্ডবদিগেব প্রতি ক্রোধ প্রকাশ কবিলেন। কিন্তু যখন তিনি বুঝিতে পাবিলেন যে, তাঁহাব পুত্রেবাই সকল অনর্থেব মূল, তখন তিনি ক্রোধ সম্ববণ কবিয়া পাণ্ডবদিগকে পূর্ব্ববৎ স্নেহদৃষ্টিতে দেখিতে লাগিলেন।

গান্ধাবীদেবী বিবাহেব পূর্ব্ব হইতেই আপনাব চক্ষু আবদ্ধ করিয়া বাখিয়াছিলেন। পুত্র, কন্যা প্রসব করিয়াও তিনি কখন তাহাদিগেব মুখ দর্শন কবেন নাই। বিধাতা তাঁহাব পতিকে যে সুখ হইতে বঞ্চিত কবিয়াছিলেন, তিনি স্বেচ্ছাক্রমে আপনাকে তাহা হইতে বঞ্চিত বাখিয়াছিলেন। কিন্তু যুদ্ধাবসানে মৃত পুত্রদিগকে একবাব দেখিবার জন্য তাঁহাব ইচ্ছা জন্মিল। সে দৃশ্য সুখেব নয়, তাঁহাব স্বামী যে সে দৃশ্য দেখিতে পাইবেন না, ইহাতে ক্ষোভেব বিষয় ছিল না; সেই জন্যই তিনি চক্ষুব আববণ দূব কবিতে সম্মতা হইলেন এবং বিধবা দুহিতা ও পুত্রবধূদিগকে সঙ্গে লইয়া বণক্ষেত্র-দর্শনেব জন্য গমন কবিলেন। শ্রীকৃষ্ণ ও যুধিষ্ঠির প্রভৃতি তাঁহাব অনুগমন কাবলেন। শ্রীকৃষ্ণ কুরুপাণ্ডবযুদ্ধে স্বয়ং অস্ত্র ধাবণ কবেন নাই, তিনি অর্জ্জুনের সারথ্য করিয়াছিলেন। কিন্তু প্ৰ[illegible] তাঁহাবই বুদ্ধিকৌশলে পাণ্ডবগণ জয় লাভ করিয়াছি[illegible] [illegible]ন্ধারীদেবী ইহা জানিতেন। সেই জন্য তিনি

পাণ্ডবদিগের অপেক্ষা শ্রীকৃষ্ণের নিকট নিজের মর্ম্মবেদনা প্রকাশ করিলেন।

রণক্ষেত্রের দৃশ্য অতি ভয়ঙ্কর! অতি মর্ম্মভেদী! চতুর্দ্দিকে অসংখ্য হতাহত ব্যক্তির দেহ পতিত ছিল। কাহারও অঙ্গ বিদীর্ণ, কাহারও হস্তপদ ছিন্ন, এবং কাহারও মস্তক চূর্ণিত। কোন কোন হতভাগ্যের প্রাণ তখনও বহির্গত হয় নাই; তাঁহাদিগের মধ্যে কেহ যন্ত্রণায় আর্ত্তনাদ করিতেছিল, কেহ তৃষ্ণায় "জল জল" বলিয়া চীৎকার করিতেছিল এবং কেহ বা পিতা, মাতা, পত্নী ও পুত্রের কথা স্মরণ করিয়া অশ্রুপাত করিতেছিল। সৈনিকদিগের মৃত দেহের সঙ্গে মৃত অশ্ব, হস্তী, প্রভৃতির দেহ স্তূপাকারে পতিত ছিল। কোন কোন স্থল শোণিতে কর্দ্দমাক্ত হইয়াছিল, অসংখ্য কৃমি ও মক্ষিকা তথায় বিচরণ করিতেছিল এবং চতুর্দ্দিক হইতে এমন বিকট দুর্গন্ধ উঠিতেছিল যে, কাহার সাধ্য সেখানে অবস্থান করে? মাংস-শোণিত-প্রিয় জীবগণ দলে দলে রণক্ষেত্রে উপস্থিত হইয়া উল্লাসে মৃতদেহের মাংস ভোজন করিতেছিল। যোদ্ধৃ-পুরুষদিগের ব্যবহৃত অস্ত্র, শস্ত্র চতুর্দ্দিকে বিক্ষিপ্ত ছিল এবং ভগ্ন রথ ও রথাঙ্গে রণভূমি দুষ্প্রবেশ্য হইয়াছিল। গান্ধারীদেবী একবার চতুর্দ্দিকে দৃষ্টিপাত করিলেন; এক জন পরিচারিকা তাঁহাকে মৃত ব্যক্তিদিগের ও তাঁহার অনুগামিনী কুরুনারীগণের পরিচয় দিল। রণক্ষেত্রের সেই ভীষণ দৃশ্য দেখিয়া গান্ধারীদেবীর হৃদয় বিদীর্ণপ্রায় হইল। তিনি শ্রীকৃষ্ণকে সম্বোধন করিয়া বলিলেন, "কৃষ্ণ! অই দেখ! আমার বধূগণ অনাথার ন্যায় আলোলিত কেশে, রোদন করিতে করিতে, স্ব স্ব পতি, পুত্র, পিতা এবং ভ্রাতৃগণকে স্মরণ করিয়া তাহাদের মৃত দেহের নিকট ধাবিতা হইতেছে। সমরাঙ্গণ পুত্রহীনা বীরজননী এবং পতিহীনা বীর-



গান্ধারী দেবীর কুরুক্ষেত্র দর্শন।

পত্নীগণে পূর্ণ হইয়াছে। ঐ দেখ গৃধ্রগণ বীরপুরুষদিগের শোণিত-সিক্ত দেহ গ্রহণপূর্ব্বক আনন্দে ভোজন করিতেছে। যাঁহারা যথাসময়ে বন্দিগণের স্তুতিপাঠ শ্রবণ করিতেন, আজ তাঁহাদিগকে শিবাগণের অশুভ ধ্বনি শ্রবণ করিতে হইতেছে। ঐ দেখ! আমার বধূগণেব সুকোমল বদনকমল শুষ্ক হইয়া গিয়াছে। তাহারা বাষ্পাকুললোচনে ইতস্ততঃ ভ্রমণ করিতেছে। অনেকে বারম্বার বিলাপ ও দীর্ঘনিশ্বাস ত্যাগ কবিয়া শোকে ও দুঃখে নিস্পন্দ হইয়া পড়িয়াছে। ঐ দেখ! কেহ পতিব মৃতদেহ বক্ষে ধারণ করিতেছে, কেহ পতিব পদ অশ্রুজলে প্রক্ষালিত কবিতেছে, কেহ বা পতিব ছিন্ন মস্তক প্রাপ্ত হইয়া দেহেব অন্বেষণ করিতেছে। আমি যে দিকে দৃষ্টিপাত করি, আমার পুত্র, পৌত্র, ভ্রাতা ও ভ্রাতুষ্পুত্রগণের মৃত দেহ দেখিতে পাই। বোধ হয়, পূর্ব্বজন্মে আমি কোন ঘোব পাপানুষ্ঠান কবিয়াছিলাম, নচেৎ আমাকে আজ এ দৃশ্য দেখিতে হইবে কেন? এইরূপ বিলাপ করিতে কবিতে গান্ধারীদেবী যেখানে দুর্য্যোধনেব মৃতদেহ পতিত ছিল, সেই স্থানে আগমন কবিলেন এবং সেই রুধিবাক্ত কলেবব বাহুদ্বারা বেষ্টন করিয়া "হা পুত্র! হা দুর্য্যোধন?" বলিয়া উচ্চৈঃস্বরে বোদন করিতে লাগিলেন। পরে তিনি শ্রীকৃষ্ণকে কহিলেন, "কেশব! এই জ্ঞাতিবিনাশক সংগ্রাম সমুপস্থিত হইবার সময় দুর্য্যোধন আমাকে জয়াশীর্ব্বাদ করিতে কহিলে আমি বলিয়াছিলাম, 'বৎস! যেখানে ধর্ম্ম সেই স্থানেই জয়। তুমি যখন যুদ্ধে পরাঙ্মুখ হইতেছ না, তখন নিশ্চয়ই দেবতার ন্যায় স্বর্গলোক প্রাপ্ত হইবে।' পূর্ব্বে আমি এই কথা কহিবার সময় পুত্র নিহত হইবে বলিয়া কিছুমাত্র শোক প্রকাশ করি নাই; কিন্তু এক্ষণে বন্ধুবান্ধববিহীন মহারাজের কথা চিন্তা করিয়া নিতান্ত শোকার্ত্তা হইতেছি। ঐ দেখ, দুর্য্যোধনের পত্নী,

আমার জ্যেষ্ঠা পুত্রবধূ, মস্তকে করাঘাত করিয়া, কখনও পতিব, কখনও পুত্রের দেহ পবিমার্জ্জন করিতেছে। বাসুদেব! আমার পুত্র অধর্ম্মাচারী ছিল সত্য, কিন্তু পূর্ব্বে সে যাহাই করুক, যুদ্ধকালে সে ক্ষত্রিয়োচিত কার্য্য কবিয়াছে। একাকী সে পাণ্ডবদিগের সহিত সম্মুখ সমরে ভীত হয় নাই। যদি শাস্ত্র সত্য হয়, তবে সে নিশ্চয়ই স্বর্গলোকের অধিকারী হইবে।”

“মাধব! আমাব বধূদিগের অবস্থা দর্শন করিয়াই আমার মর্ম্মান্তিক ক্লেশ হইতেছে। আমার পুত্র বিকর্ণের তরুণবয়স্কা ভার্য্যার দিকে দৃষ্টিপাত কব। গৃধ্র, গোমায়ুদিগের আক্রমণ হইতে স্বামীর দেহ রক্ষা করিবাব জন্য সে পুনঃ পুনঃ প্রয়াস পাইতেছে, কিন্তু কিছুতেই কৃতকার্য্য হইতেছে না। ঐ দেখ, আমাব প্রাণাধিকা কন্যা দুঃশলা তাহার স্বামী জয়দ্রথেব দেহ প্রাপ্ত হইয়া মুণ্ড অন্বেষণে উন্মত্তার ন্যায় ইতস্ততঃ ধাবিতা হইতেছে। মাতা হইয়া এ দৃশ্য দর্শনে আমাব মনে যাহা হইতেছে তাহা আমি কেমন করিয়া বুঝাইব? ঐ দেখ, তোমাব ভাগিনেয় অভিমন্যুর শোণিতসিক্ত কলেবর পতিত রহিয়াছে। মৃত্যুতেও তাহার মুখের লাবণ্য হ্রাস হয় নাই। হতভাগিনী উত্তরা, বর্ম্ম উন্মোচন করিয়া, তাহার অস্ত্রক্ষতপূর্ণ দেহ এক দৃষ্টিতে দর্শন করিতেছে। ঐ দেখ আচার্য্যপত্নী কৃপী, দীনভাবে, অধোবদনে অবস্থান কবিতেছেন। সামগাথকগণ অগ্নি আহরণ পূর্ব্বক যথাবিধানে আচার্য্যের চিতা প্রস্তুত করিতেছে। পুত্র, পৌত্র, ভ্রাতা, ভ্রাতুষ্পুত্র, আত্মীয় সকলকে নিহত দেখিয়া আমি আর ধৈর্য্য ধারণ করিতে পারিতেছি না। হায় বিধাতঃ, আমাকে এ দৃশ্য দেখাইবার জন্য জীবিতা রাখিয়াছিলে কেন!”

গান্ধারীদেবী এইরূপ বিলাপ করিতে করিতে মূর্চ্ছিতা হইয়া পড়িলেন এবং ক্ষণকাল পরে রোষভরে বলিলেন, “কৃষ্ণ! আমি

সাধুমুখে শুনিয়াছি, তুমি নারায়ণ। কিন্তু যখন তুমি নরদেহ ধারণ করিয়া নরের ন্যায় পাপপুণ্যের অনুষ্ঠান করিতেছ, তখন তোমাকেও নবজন্মের সুখদুঃখ ভোগ করিতে হইবে। তুমি যেরূপ শাস্ত্রজ্ঞান-সম্পন্ন, বাক্যবিশারদ এবং বীর্য্যশালী, তোমার যেরূপ সৈন্যবল ও বুদ্ধিবল, তাহাতে তুমি আরও একবার অকপট চেষ্টা করিলে কুরু-পাণ্ডবদিগের যুদ্ধ নিবারণ করিতে পারিতে বলিয়া আমার বিশ্বাস। কিন্তু তুমি উপেক্ষা করিয়া নিশ্চেষ্ট ছিলে। যদি নিশ্চেষ্ট ছিলে, তবে কোন পক্ষ অবলম্বন না করাই তোমার কর্ত্তব্য ছিল। তুমি যুদ্ধে অস্ত্র ধারণ কর নাই সত্য, কিন্তু তোমার মন্ত্র অস্ত্র অপেক্ষা সহস্রগুণ ভয়ঙ্কর কার্য্য করিয়াছে। আমার পুত্রগণ অধর্ম্মাচারী বলিয়া যদি তুমি তাহাদিগকে পরিত্যাগ করিয়াছিলে, তবে পাণ্ডবগণ যে দিন অধর্ম্ম যুদ্ধে পরমধাম্মিক ভীষ্মকে রণশায়ী করিয়াছিল, সেই দিনই তাহাদিগকে বর্জ্জন করিলে না কেন? অধর্ম্মের প্রশ্রয়দান-রূপ পাপের ফলে তোমাকেও ক্লেশ ভোগ করিতে হইবে। তোমারও পুত্র, পৌত্র ও বান্ধবগণ এইরূপ জ্ঞাতিবিবাদে ধ্বংস হইবে এবং কুরুবধূগণ আজ যেরূপ বিলাপ করিতেছে, তোমারও কুলনারী-গণ এইরূপ পতিপুত্র-বান্ধব শোকে বিলাপ ও পরিতাপ করিবে।"

শ্রীকৃষ্ণ শুনিয়া হাস্যমুখে বলিলেন, "দেবি! আপনি যাহা বলিলেন, বহুদিন পূর্ব্বে হইতেই আমি সেজন্য প্রস্তুত হইয়া আছি। আমার যাহা অবশ্যসম্পাদ্য, এক্ষণে আপনি তাহাই কহিলেন।"

এইরূপে কুরুক্ষেত্রযুদ্ধের অবসান হইল; পাণ্ডবগণ নিষ্কণ্টক রাজ্য প্রাপ্ত হইলেন। তাঁহারা ধৃতরাষ্ট্র ও গান্ধারীকে ভক্তি ও সেবা দ্বারা পরিতুষ্ট করিলেন। তাঁহারাও ক্রমে, শোকদুঃখ বিস্মৃত হইয়া, তাঁহাদিগকে পুত্রস্থানীয় জ্ঞানে স্নেহ প্রদর্শন করিতে লাগিলেন। পাণ্ডবদিগের গুণে তাঁহাদিগের কোন অভাব, কোন ক্লেশই রহিল

না, কিন্তু তাঁহাদিগের পক্ষে শান্তি দুর্ল্লভ হইল। হস্তিনাপুরী শ্মশানে পরিণত হইয়াছিল, পতিপুত্রহীনা রমণীগণের ক্রন্দনে তাহা দিবারাত্রি আকুল থাকিত। প্রতিপদে পুত্রগণের স্মৃতি শোকার্ত্ত দম্পতীকে দগ্ধ করিত। তাঁহারা অরণ্যে গমন করিয়া তপস্যার জীবন শেষ করিবার সঙ্কল্প করিলেন।

পাণ্ডবদিগের অনুমোদন ক্রমে ধৃতরাষ্ট্র ও গান্ধারী গঙ্গাতীরস্থ এক রমণীয় আশ্রমে অবস্থিতি করিতে লাগিলেন। তথায় তাঁহারা যজ্ঞানুষ্ঠান, বেদপাঠশ্রবণ এবং শাস্ত্রালোচনায় শান্তিতে সময় অতিবাহিত করিতেন। ধার্ম্মিক যুধিষ্ঠির সর্ব্বদা তাঁহাদিগের সংবাদ লইতেন এবং কখন কখন আশ্রমে গিয়া তাঁহাদিগকে দেখিয়া আসিতেন। একদিন অন্ধরাজ, গঙ্গাদ্বার হইতে প্রতিনিবৃত্ত হইয়া, যজ্ঞ সমাপন করিলে যাজকগণ সেই অগ্নি নির্জ্জন বনে নিক্ষেপ করিয়া স্ব স্ব স্থানে গমন করিয়াছিলেন। ক্রমে সেই অনল বর্দ্ধিত হইয়া শুষ্ক কাষ্ঠ সংযোগে চতুর্দ্দিকে ব্যাপ্ত হইল। ধৃতরাষ্ট্র ও গান্ধারী কুটীরে উপবেশন করিয়াছিলেন। অকস্মাৎ অগ্নির প্রচণ্ড গর্জ্জন ও আশ্রমবাসিগণের আর্ত্তনাদ তাঁহাদিগের কর্ণগোচর হইল। দেখিতে দেখিতে হুতাশন প্রচণ্ড মূর্ত্তি ধারণ পূর্ব্বক কুটীর আক্রমণ করিলেন। 'আর রক্ষা নাই, পলায়ন করুন' 'পলায়ন করুন' এই বাক্য পুনঃ পুনঃ তাঁহাদিগের কর্ণগোচর হইতে লাগিল। ধৃতরাষ্ট্র সমস্ত অবস্থা অবগত হইয়া গান্ধারীকে বলিলেন, "প্রিয়ে! তুমি চক্ষুর আবরণ উন্মোচন কর, পথ দেখিতে পাইলে অনায়াসেই পলায়ন করিতে পারিবে। আমাকে সঙ্গে লইলে আমি তোমার গমনে ব্যাঘাতস্বরূপ হইব। তুমি পলায়ন কর; আমার জন্য চিন্তা করিও না।"

গান্ধারী বলিলেন, "নাথ! এত দিন পরে এ কিরূপ আদেশ

করিলেন? কোন্ সুখের আশায় আপনাকে পরিত্যাগ করিয়া আত্মপ্রাণ রক্ষা করিব? আসুন, একদিন অগ্নিসাক্ষী করিয়া উভয়ে মিলিত হইয়াছিলাম, আজ অগ্নিতেই জীবন বিসর্জ্জন দিয়া উভয়ে শান্তি লাভ করি।" গান্ধারীদেবী এই বলিয়া পতিকে দৃঢ়রূপে আলিঙ্গন করিয়া রহিলেন, এবং তদবস্থায় উভয়েই অগ্নিতে ভস্মীভূত হইলেন।

-00-

# চতুর্থ আখ্যান

## সাবিত্রী

এক দিকে চন্দ্রভাগা অপর দিকে বিপাশা নদী; উভয়েব মধ্যস্থিত পদেশকে প্রাচীন কালে মদ্রদেশ বলিত। বহু শত বৎসর হইল, এই মদ্রদেশে অশ্বপতি নামে এক রাজা রাজত্ব করিতেন।

রাজা অশ্বপতি যেমন সত্যনিষ্ঠ তেমনই জিতেন্দ্রিয় ও দানশীল ছিলেন। তাঁহার মহিষী মালবী দেবীও সর্ব্বাংশে স্বামীর অনুরূপা ছিলেন; তাঁহাদিগেব উভয়ের গুণে প্রজাগণ তাঁহাদিগকে আপনাদিগের জনক, জননীব ন্যায় ভক্তি ও সম্মান করিত।

বাজা অশ্বপতির রাজ্য ধন, ধান্যে পূর্ণ ও সর্ব্ব সুখের আস্পদ হইলেও, অনপত্যতা বশতঃ, তাঁহার ও রাজমহিষীর হৃদয়ে শান্তি ছিলনা। তাঁহারা উভয়ে সংযত চিত্তে বহু বর্ষ কাল সাবিত্রী দেবীর আরাধনা করিয়াছিলেন এবং অবশেষে দেবীর অনুগ্রহে এক অনুপম কন্যারত্ন প্রাপ্ত হইয়াছিলেন। সাবিত্রী দেবীর প্রসাদে লব্ধ বলিয়া তাঁহারা কন্যার নাম রাখিয়াছিলেন সাবিত্রী। সাবিত্রী শুক্লপক্ষীয়া শশি-কলার ন্যায় দিনে দিনে বর্দ্ধিতা হইয়া ক্রমে যৌবন-সীমায় উপনীতা হইলেন।

একবার নবীন গ্রীষ্মাগমে মদ্রদেশ অতি রমণীয় শোভা ধারণ করিল। তরুলতাগণ স্নিগ্ধশ্যাম পল্লবে বিভূষিত এবং বনভূমি অরণ্যজ মল্লিকার সৌরভে আমোদিত হইল। মুকুলিত সহকার-শাখায় উপবেশন করিয়া পিকবর পঞ্চম স্বরে চতুর্দ্দিক

মুখরিত করিয়া তুলিল। রাজা অশ্বপতি, অপরাহ্ণে রাজকার্য্য সমাপন করিয়া, বিশ্রামার্থ অন্তঃপুরে গমন করিলেন। সন্ধ্যাসমাগমে রাজান্তঃপুর অসংখ্য দীপমালায় সমুজ্জ্বল হইল। দেবালয় হইতে শঙ্খ-ঘণ্টা-ধ্বনির সঙ্গে বেদপাঠশব্দ শ্রুত হইতে লাগিল এবং ধূপ-গন্ধে সমস্ত রাজভবন আমোদিত হইল।

রাজা সন্ধ্যাবন্দনার পর অন্তঃপুরস্থিত একটী প্রকোষ্ঠে আসীন হইলেন; একজন কিঙ্করী ময়ূরপুচ্ছনির্ম্মিত ব্যজনী লইয়া তাঁহাকে ব্যজন করিতে লাগিল। রাজমহিষী, অদূরে, স্বতন্ত্র আসনে উপবেশন করিয়া পুষ্পমাল্য রচনা করিতে আরম্ভ করিলেন। রাজা মহিষীকে সম্বোধন করিয়া বলিলেন, রাজ্ঞি! আজ আমার সাবিত্রীকে এখানে দেখিতে পাইতেছি না কেন? অন্য দিন আমি সভা হইতে আসিবার পূর্ব্বেই সাবিত্রী আমার পদপ্রক্ষালনের জন্য ভৃঙ্গারে জল লইয়া দণ্ডায়মানা থাকে, আজ আমি এতক্ষণ আসিয়াছি, সাবিত্রীর তবে আমার নিকট না আসিবার কারণ কি? রাজ্ঞী বলিলেন, "মহারাজ! কাল সাবিত্রীর কল্যাণব্রত উদযাপনের দিন, তাই সাবিত্রী আজ পূজার জন্য দেবালয়ে গমন করিয়াছে। সায়াহ্নিক হোম দেখিবে বলিয়া, বোধ হয়, এতক্ষণ অপেক্ষা করিয়া আছে। কিন্তু আপনি এই সময় অন্তঃপুরে আসেন, সাবিত্রী জানে; সুতরাং সাবিত্রী আর বিলম্ব করিবেনা, এখনই আসিবে।"

রাজা। আবার কি নূতন ব্রত? এইত সে দিন সাবিত্রী এক ব্রত উদ্যাপন করিল। উপবাসে, উপবাসে সাবিত্রী যে শীর্ণা হইয়া যাইতেছে, তুমি তাহাকে নিবারণ কর না কেন?

রাজ্ঞী। মহারাজ! আমি নিবারণের ত্রুটী করি না। কিন্তু ধর্ম্মকার্য্যে সাবিত্রী আমার বারণ শোনেনা। বারণ করিলে সে কখনও আমার কথার প্রতিবাদ করে না, কিন্তু তাহার মুখখানি

তখন এমন মলিন হইয়া যায়, সজল চক্ষু দুটীতে এমন কাতরভাব ব্যক্ত হয় যে, আমি স্থির থাকিতে পারি না; বলি, "মা, তোমার যা ভাল বোধ হয় কর। আর আমি দেখিয়াছি ব্রত, উপবাসেই সাবিত্রী যেন ভাল থাকে। ব্রতকালে রুক্ষস্নানের পর আলোলিত কেশে দেবী প্রতিমার ন্যায় তাহার যে শোভা হয়, বেশভূষায় সজ্জিতা হইলে আমি কখনও তাহার তেমন শোভা দেখি নাই।"

রাজা। সাবিত্রী আমার তপস্বিনী; ক্ষত্রিয়ের অপেক্ষা ব্রাহ্মণের লক্ষণই তাহাতে অধিক বর্ত্তমান। যদি একাধারে ক্ষত্র-গুণ ও ব্রাহ্মণগুণ কাহাতেও বর্ত্তমান থাকে, তবে তাদৃশ ব্যক্তিই সাবিত্রীর উপযুক্ত পাত্র হইবেন।

রাজ্ঞী। মহারাজ! আজ আমি আপনার নিকট এই বিষয়েরই প্রসঙ্গ করিব ভাবিয়াছিলাম। ভাল হইল যে, আপনি নিজেই সাবিত্রীর বিবাহের কথা বলিলেন। সাবিত্রী ত বয়স্থা হইয়াছে, তবে আপনি তাহার বিবাহ সম্বন্ধে নিশ্চিন্ত রহিয়াছেন কেন?

রাজা। রাজ্ঞি! আমি নিশ্চিন্ত নই; কিন্তু সাবিত্রীর ন্যায় কন্যার উপযুক্ত পাত্র পাওয়া সহজ নয়। আমাদিগের সম্বন্ধ-যোগ্য কুলের অভাব নাই, কিন্তু দেখ, সাবিত্রীকে কেহই বধূরূপে গ্রহণ করিবার জন্য প্রার্থনা করে না। তুমি লক্ষ্য করিয়াছ কিনা বলিতে পারি না; আমি দেখিয়াছি যে, তরুণবয়স্ক রাজপুত্রগণ সাবিত্রীর দিকে সাভিলাষ দৃষ্টি নিক্ষেপ করা দূরে থাকুক, তাহার মুখের দিকে চাহিতেও সাহস করে না। সাবিত্রীকে দেখিলে অনেক রাজ-কুমার সসম্ভ্রমে মস্তক নত করিয়া প্রস্থান করে।"

রাজ্ঞী। মহারাজ! আপনি যাহা বলিতেছেন সত্য; কিন্তু সাবিত্রীর উপযুক্ত পাত্র সুপ্রাপ্য নয় বলিয়া কি সাবিত্রী চিরদিন কুমারী থাকিবে? যেরূপে হউক, তাহাকে ত পাত্রস্থা করিতেই হইবে।

রাজা। রাজ্ঞি! তুমি চিন্তিতা হইও না। আমি ইহার উপায় ভাবিয়াছি। আমি সাবিত্রীবই উপর তাহার পতিনির্ব্বাচনের ভার দিব।

রাজ্ঞী। এ কিরূপ কথা! আমরা তাহার পিতা মাতা হইয়া তাহার উপযুক্ত পাত্র স্থির করিতে পাবিলাম না, আর সে সংসারানভিজ্ঞা বালিকা, সে নিজের পতিনির্ব্বাচন করিবে?

বাজা। বাজ্ঞি! অপব কেহ হইলে আমি এমন কথা বলিতাম না। কিন্তু সাবিত্রী যেরূপ বুদ্ধিমতী, সংযতচিত্তা এবং ধর্ম্মার্থদর্শিনী তাহাতে তাহার উপর পতিনির্ব্বাচনের ভার দেওয়া অসঙ্গত হইবে না। সাবিত্রী এখন বয়স্থা হইয়াছে, যদি আমরা তাহার জন্য পাত্রনির্ব্বাচন কবি, আর সে পাত্র তাহার মনোমত না হয়, তাহা হইলে সাবিত্রী অসুখী হইবে, এবং সেই সঙ্গে আমরাও অসুখী হইব। কিন্তু সাবিত্রী যদি নিজেব মনোনীত ভর্ত্তাকে বরণ কবে, তবে সম্ভবতঃ কাহারও অসুখেব কারণ থাকিবে না। আর তুমি নিশ্চয় জানিও, ভাগীবথী মহাসমুদ্রেই আত্মসমর্পণ করেন, ক্ষুদ্র জলাশয়ে পতিত হন না। সাবিত্রী কথনও অপাত্রে আত্মসমর্পণ করিবে না। আর যদি তাহার সহিত তুলনায় তাহার মনোমত পাত্র অপেক্ষাকৃত নির্গুণ হয়; তবে স্পশমণির স্পর্শে লৌহেব ন্যায় সেও সুবর্ণত্ব লাভ করিবে।

বাজ্ঞী। "মহারাজ! আপনার যাহা ইচ্ছা তাহাই করুন।"

এই সময় অঙ্গনে মৃদু মৃদু নূপুরধ্বনি শ্রুত হইল। রাজ্ঞী বলিলেন, "মহারাজ! অই আপনার সাবিত্রী আসিতেছে।" তাঁহার কথা শেষ হইতে না হইতেই সখীদ্বিতীয়া সাবিত্রী কক্ষমধ্যে প্রবেশ করিলেন। সাবিত্রীর কেশদাম আলোলিত, ললাটে চন্দনবিন্দু, কণ্ঠে পুষ্পমাল্য, পরিধান অশোক-পুষ্প-বর্ণের বসন। তাঁহার উপ-

বাসখিন্ন মুখের উপর দীপালোক পতিত হওয়াতে তাহা দিবাশেষের পদ্মের ন্যায় মনোজ্ঞ দেখাইতেছিল। রাজা মুগ্ধনেত্রে সাবিত্রীর দিকে চাহিয়া রহিলেন। সাবিত্রী, মাতা পিতার চরণ বন্দনা করিয়া, পরিচারিকার হস্ত হইতে ব্যজনী লইয়া, পিতাকে বীজন করিতে আরম্ভ করিলেন। রাজা তাঁহাকে নিবারণ করিয়া বলিলেন,

"মা সাবিত্রি! তুমি আজ সমস্ত দিন উপবাস করিয়া আছ, তোমার আমাকে ব্যজন করিতে হইবে না। আমার গ্রীষ্মবোধ হইতেছে না।"

রাজা এই বলিয়া সস্নেহে কন্যাকে আকর্ষণ করিয়া আপনার পার্শ্বে বসাইলেন এবং আদর করিয়া তাঁহার চিবুক ধরিয়া বলিলেন, "মা! এই ত তুমি সেদিন আমার ও রাজ্ঞীর দীর্ঘজীবনের জন্য ব্রত করিলে। তবে আজ আবার কি ব্রত করিবে বলিয়া উপবাসী আছ?

সাবিত্রী। বাবা! পুরোহিত মহাশয় বলিতেছিলেন, আজ, কল্যাণপঞ্চমী। আজ উপবাস করিয়া দেবীপূজা করিলে প্রিয়-জনেব কোনরূপ অকল্যাণ হয় না। তাই আমি যাহাতে আমাদের প্রজাগণ দুর্ভিক্ষে ও অকালমৃত্যুতে ক্লেশ না পায়, সেই জন্য আজ উপবাস করিয়া আছি। কাল দেবীপূজা কবিব।

রাজা। মা! তোমার মত কন্যা পাইয়া আমরা ধন্য হইয়াছি। আমরা যে দীর্ঘকাল কৃচ্ছ্রসাধ্য ব্রতানুষ্ঠান করিয়াছিলাম, তাহা সার্থক হইয়াছে। কিন্তু মা! তুমি এখনও বালিকা, সর্ব্বদা উপবাসে শরীরকে ক্লেশ দিও না। অগ্রে নিজের শরীররক্ষা, পরে ধর্ম্মসাধন কর্ত্তব্য।"

সাবিত্রী। বাবা! উপবাসে আমার তেমন কষ্টবোধ হয় না; আর একটু কষ্টস্বীকার না করিলেই বা ধর্ম্মোপার্জ্জন হইবে কিরূপে?

রাজ্ঞী। মহারাজ! আজ সাবিত্রী মহর্ষি দেবলের নিকট উপনিষদপাঠের সময় কি একটী সুন্দর আখ্যায়িকা শিখিয়াছে। আপনাকে এবং আমাকে এক সঙ্গে তাহা শুনাইবার জন্য সাবিত্রীর ইচ্ছা। আপনার অনুমতি পাইলে সাবিত্রী তাহা বলিতে পারে।

রাজা বলিলেন, বেশ ত! মা সাবিত্রি! বল দেখি কি শিখিয়াছ?

সাবিত্রী। বাবা! আখ্যায়িকাটী আমাব বড় সুন্দর লাগিয়াছে। মহর্ষি যেমন বলিয়াছিলেন, আমি তেমন বলিতে পারিব না, তথাপি যতদূর পারি, বলিতেছি।

পূর্ব্বে দেবাসুরগণে তুমুল সংগ্রাম হইয়াছিল। দেবগণ বহুবর্ষব্যাপী যুদ্ধের পর জয়লাভ করিলেন, অসুরগণ পরাজিত হইয়া পলায়ন করিল। দেবগণ যুদ্ধে জয়লাভ কবিয়া অত্যন্ত গর্ব্বিত হইলেন; তাঁহারা ভাবিলেন, আমাদিগের নিজের বলেই অসুরগণ পরাজিত হইয়াছে, যুদ্ধজয়ের গৌরব সম্পূর্ণ আমাদিগেরই প্রাপ্য। তাঁহাদিগের মনেব এইরূপ অবস্থায় তাঁহারা একদিন এক অদৃষ্টপূর্ব্ব জ্যোতি দেখিতে পাইলেন। সেই জ্যোতির নিকট অন্য সকল জ্যোতি মলিন হইল। তখন তাঁহাবা ভাবিলেন, এই জ্যোতিস্বরূপ কে? আমরাত ইহাঁকে জানি না, আমরা ইহাঁর তত্ত্ব লইব। এই ভাবিয়া তাঁহারা আপনাদিগের মধ্য হইতে অগ্নিকে সেই জ্যোতির নিকট প্রেরণ করিলেন। অগ্নি সেই জ্যোতির নিকট উপস্থিত হইলে জ্যোতি হইতে অশরীরী বাণী জিজ্ঞাসা করিল, তুমি কে? অগ্নি বলিলেন, "আমি অগ্নি।"

জ্যোতি জিজ্ঞাসা করিলেন, "তোমার শক্তি কিরূপ? অগ্নি বলিলেন, আমি ইচ্ছা করিলে মুহূর্ত্তমাত্রে এই ব্রহ্মাণ্ড দগ্ধ করিতে পারি।"

জ্যোতি বলিলেন, "ভাল! এই তৃণটীকে দগ্ধ কর;" এই

বলিয়া তাঁহার সম্মুখে একটী তৃণ নিক্ষেপ করিলেন। অগ্নি বহু চেষ্টাতেও তাহা দগ্ধ করিতে সক্ষম হইলেন না, লজ্জিত হইয়া দেবগণের নিকট প্রত্যাবৃত্ত হইলেন।

তখন অন্যান্য দেবগণ বায়ুকে সেই জ্যোতির নিকট প্রেরণ করিলে পূর্ব্ববৎ অশরীরী বাণী তাঁহাকে জিজ্ঞাসা করিল, "তুমি কে?"

বায়ু বলিলেন, "আমি বায়ু।"

জ্যোতি বলিলেন, তোমার শক্তি কিরূপ? বায়ু বলিলেন, আমি ইচ্ছা করিলে মুহূর্ত্তের মধ্যে এই বিশ্বব্রহ্মাণ্ড উৎপাটিত করিতে পারি।"

জ্যোতি বলিলেন, ভাল। এই তৃণটী উঠাইয়া দূরে নিক্ষেপ কর।" তখন বায়ু বহু চেষ্টা করিয়াও সেই তৃণটীকে স্থানচ্যুত করিতে পারিলেন না, লজ্জিত হইয়া স্বস্থানে প্রত্যাবৃত্ত হইলেন।

তখন স্বয়ং ইন্দ্র সেই জ্যোতির নিকট উপস্থিত হইলেন, এবং প্রজ্ঞারূপিণী দেবী উমার নিকট অবগত হইলেন যে, ব্রহ্মই সেই জ্যোতিস্বরূপ, জগতের সকলেরই মূল তিনি। তদবধি দেবগণ বুঝিতে পারিলেন যে, তাঁহাদিগের নিজের স্বতন্ত্র শক্তি কিছুই নাই, সেই মূল শক্তি হইতেই তাঁহাদিগের শক্তি উদ্ভূত, তাঁহাদিগের দর্প চূর্ণ হইল।"

সাবিত্রী এই বলিয়া বলিলেন, "বাবা! এই আখ্যায়িকাটী কি সুন্দর নয়? রাজা বলিলেন, "অতি সুন্দর। তুমি যে মা! এমন শাস্ত্রানুরাগিণী হইয়েছ, তাহাতে আমি পরম সুখী হইয়াছি। তোমার পুণ্যে আমার বংশ উজ্জ্বল হইবে।" রাজা এই বলিয়া মহিষীর দিকে দৃষ্টিপাত করিলে রাজমহিষীর ইঙ্গিতে পরিচারিকাগণ অন্যত্র চলিয়া গেল। তখন রাজা সাবিত্রীকে বলিলেন, "মা! তোমার নিকট আমাদিগের একটী অনুরোধ আছে।"

সাবিত্রী। অনুরোধ বলিতেছেন কেন, বাবা? আদেশ বলুন; আপনাদিগের আদেশ আমার সর্ব্বথা শিরোধার্য্য।"

রাজা। বৎসে! তুমি ক্রমে যৌবনসীমায় উপনীত হইয়াছ, রমণীদিগের পক্ষে যে বয়সে সংসারাশ্রমে প্রবিষ্ট হওয়া সঙ্গত, তোমার সে বয়স হইয়াছে। এক্ষণে উপযুক্ত পাত্রে পরিণীতা হইয়া তুমি গার্হস্থ্য ধর্ম্ম প্রতিপালন কর, আমাদিগের এইরূপ ইচ্ছা। কিন্তু আমরা তোমার উপযুক্ত পাত্র দেখিতে পাইতেছি না, সেই জন্য আমরা স্থির করিয়াছি, তোমার ভর্ত্তৃনির্ব্বাচনেব ভাব তোমাবই উপব দিব।"

সাবিত্রী শুনিয়া মৌনাবলম্বন কবিয়া রহিলেন। তখন রাজা পুনরায় বলিলেন, "মা! ইহাতে তোমার সঙ্কোচেব বিষয় কিছু নাই; স্বয়ং পতিববণ করিবার প্রথা আমাদিগের ক্ষত্রিয়-সমাজে অতি প্রাচীন কাল হইতেই চলিয়া আসিতেছে। আমি তোমাকে সেই সনাতন প্রথারই অনুসরণ কবিতে বলিতেছি। তুমি স্বেচ্ছা-ক্রমে পরিভ্রমণ করিয়া নগরে হউক, পল্লীতে হউক, জনপদে হউক বা তপোবনে হউক, আপনার উপযুক্ত পতি দেখিতে পাইলেই আমাকে আসিয়া তাঁহার পরিচয় দিবে, পরে আমি তোমাকে সম্প্র-দান করিব।

রাজমহিষী বলিলেন, মহারাজ! সাবিত্রী এরূপ দেশদেশান্তরে পরিভ্রমণ করিবে, তাহাতে কোন বিপদের সম্ভাবনা নাই ত?

রাজা। বিপদের সম্ভাবনা কি? আমার রাজ্য সুশাসিত, তাহাতে উচ্ছৃঙ্খল ও অসদাচারী ব্যক্তি বিরল; আমি প্রজাগণকে পুত্রবৎ পালন করি, সুতরাং তাহারা আমার দুহিতার সম্বন্ধে কখনও অশিষ্ট ব্যবহার করিবে না। আমার প্রতিবাসী নৃপতিবর্গও আমার সহিত মিত্রতাসূত্রে বদ্ধ। সুতরাং সাবিত্রী তাঁহাদিগের

প্রজাগণেরও নিকট সমাদর প্রাপ্ত হইবে। সাবিত্রী একাকিনী যাইবে না। তাহার সখীদ্বয়, তাহার ধাত্রী এবং আমার বৃদ্ধ সচিব সুপ্রজ্ঞও তাহার সহিত গমন করিবে, সুতরাং চিন্তার কোন কারণ নাই।”

মহিষী বলিলেন, আমি নিশ্চিন্ত হইলাম; পরে সাবিত্রীর দিকে চাহিয়া বলিলেন, মা! তোমার শরীর উপবাসে ক্লিষ্ট, রাত্রি ক্রমে অনেক হইয়াছে, তুমি গিয়া বিশ্রাম কর।

সাবিত্রী মাতা পিতার চরণ বন্দনা করিয়া শয়নমন্দিরে গমন করিলেন।

বিপাশার বামতটে বহুযোজনব্যাপী অরণ্য; অরণ্যের এক-প্রান্তে এক সুন্দর আশ্রম। কোন সময় মহর্ষি বশিষ্ঠ সেই আশ্রমে তপশ্চর্য্যা করিয়া সিদ্ধিলাভ করিয়াছিলেন বলিয়া তদবধি সেই আশ্রম তপোনিষ্ঠ ঋষিদিগের অবস্থিতি-ক্ষেত্র হইয়াছে। ঋষি-দিগের সঙ্গে বানপ্রস্থাশ্রমী ব্যক্তিগণও তথায় আশ্রয় গ্রহণ করিতেন। নানা দেশ হইতে বিদ্যার্থিগণও তথায় আগমন করিয়া স্ব স্ব অভীষ্ট বিদ্যার অনুশীলন করিতেন; সুতরাং সেই আশ্রম সর্ব্বদাই বেদাধ্যয়ন-শব্দে মুখরিত থাকিত। বিদ্যার্থী ঋষিকুমারদিগের মধ্যে পরস্পরের প্রতি প্রগাঢ় অনুরাগ ছিল। তাঁহারা সকলে এক সঙ্গে অধ্যয়ন করিতেন, এক সঙ্গে পুষ্পচয়ন ও সমিধাহরণ করিতেন, এবং এক সঙ্গে গুরুর গোধন-রক্ষা ও নীবার-বপন করিতেন। কাহারও পীড়া হইলে অপর সকলে পীড়িতের রোগশয্যার পার্শ্বে বসিয়া শুশ্রূষা করিতেন; জনপদে যে সৌহার্দ্দ্য দুর্লভ, ঋষিকুমারগণ তপোবনে তাহা প্রাপ্ত হইয়া কৃতার্থ হইতেন।

একদিন পর্ব্বোপলক্ষে কয়েকটী ঋষিকুমার স্নানার্থ বিপাশা-তীরে আগমন করিয়াছিলেন। তাঁহাদিগের মধ্যে কেহ কেহ

বিপাশার তুষার-স্নিগ্ধ বারিতে স্নান করিতে লাগিলেন, কেহ শিলাময় তটে উপবেশন করিলেন, কেহ পদানুসরণকারী মৃগশাবকদিগের জন্য সরস তৃণ সংগ্রহে এবং কেহ বা স্নানান্তে পুষ্পচয়নে প্রবৃত্ত হইলেন। ইঁহাদিগের মধ্যে দুইটী ঋষিকুমার, অপর সকলের নিকট হইতে কিঞ্চিদ্দূরে, একটী বৃক্ষতলে দণ্ডায়মান হইয়া, কথোপকথন করিতেছিলেন। বেশে এবং বয়সে সমতুল্য হইলেও উভয়ের মধ্যে আকারে প্রচুর পার্থক্য ছিল। একজন দেখিতে সাধারণ ঋষিকুমারদিগের ন্যায়, কিন্তু অপরকে দেখিলেই বোধ হইত, ইনি প্রকৃত ঋষিকুলসম্ভূত নহেন। তাঁহার দেহ উন্নত, বক্ষ বিশাল, স্কন্ধ, বাহু এবং উরু মাংসল। তাঁহার প্রত্যেক অঙ্গ প্রত্যঙ্গে কমনীয়তার সঙ্গে যেন বীর্য্যবত্তা সুব্যক্ত হইতেছিল। তাঁহারা কৌতুকালাপ করিতেছেন, এমন সময় স্বর্ণবেত্রধারী এক সুবেশ পুরুষ তথায় উপস্থিত হইয়া উচ্চৈঃস্বরে বলিল, "হে তপোবনবাসী ঋষিকুমারগণ! আপনারা অবগত হউন, মদ্ররাজদুহিতা সাবিত্রীদেবী এই তপোবনে অদ্য আগমন করিয়াছেন; আপনারা তাঁহার প্রণাম গ্রহণ করুন।

শুনিয়া পূর্ব্বোক্ত ঋষিকুমারদ্বয়ের মধ্যে প্রথম দ্বিতীয়কে বলিলেন, "সখে সত্যবান্! দেখিলে ত আমার কথা সত্য কিনা? আমরা ব্রাহ্মণ, আমাদিগের অদৃষ্ট চিরদিনই সমান; আতপতণ্ডুল ও অপক্ক কদলীতেই আমাদিগকে সংসারের সকল সাধ পূর্ণ করিতে হইবে; কিন্তু তোমরা ক্ষত্রিয়, তোমাদিগের ভাগ্য পরিবর্ত্তনশীল; আজ, এক যুদ্ধে পরাজিত হইয়া হয়ত তোমরা ভিক্ষুক হইলে, কাল আর এক যুদ্ধে জয়ী হইয়া হয়ত এক বিশাল রাজ্যের অধীশ্বর হইবে। এই যে রাজকুমারী এখানে আসিতেছেন, কে বলিতে পারে যে, ইনি স্বয়ম্বরসভায় তোমায় বরণ করিবেন না?

সত্যবান। ভাই সত্যকাম! দেখিতেছি বিদ্যালাভ-প্রবৃত্তির অপেক্ষা ব্রাহ্মণীলাভ-প্রবৃত্তিই অধুনা তোমার বলবতী। তুমি সম্মত হইলে কৌশাম্বীতে তোমার পিতার নিকট এ সংবাদ পাঠাইতে পারি।

সত্যকাম। থাক্! সে কথা পরে হইবে। এখন চল! আমরাত ভাই! তৈলাভাবে রুক্ষকেশা, বস্ত্রাভাবে চীরধারিণী এবং ব্রত উপবাসে শীর্ণদেহা, তপোবনবাসিনীদিগকেই দেখিতে অভ্যস্ত, এখন একবার রাজকন্যা কিরূপ দেখিয়া আসি! তোমারত ভাই, রাজকুলে জন্ম, বলদেখি, রাজকন্যারাও কি সাধারণ নারীগণের ন্যায় দ্বিভুজা, দ্বিনেত্রা?

সত্যবান। তা নয় ত কি? কিন্তু আমাদের রাজকন্যাদর্শনে যাইয়া লাভ কি? দেখ সূর্য্যদেব প্রায় মধ্যগগনে আসিয়াছেন, মহর্ষি যজ্ঞাবশেষ বিতরণের জন এই সময় আমাদিগকে অন্বেষণ করিবেন। বিলম্বে তিনি ক্ষুণ্ণ হইতে পারেন। চল, স্নানান্তে আশ্রমে ফিরিয়া যাই।”

এই বলিয়া উভয়ে স্নানার্থ নদীর দিকে অগ্রসর হইলেন। এই সময় পরিজনপরিবৃতা সাবিত্রীও সেই দিকে আগমন করিয়াছিলেন। বনপথ স্বভাবতঃ কুটিল; লতাগুল্মের সন্নিবেশে নিকটস্থ বস্তুও লক্ষ্য হয় না। দুই দিক হইতে দুইটী বন পথ আসিয়া একটি উন্মুক্ত স্থানে মিলিত হইয়াছিল। সাবিত্রী এবং সত্যবান ঠিক সেই স্থলে আসিয়া পরস্পরের সম্মুখীন হইলেন। চারি চক্ষু মিলিত হইল, সঙ্গে সঙ্গে উভয়ের নেত্রের পলক, হৃদয়ের স্পন্দন রহিত হইল। উভয়েই ভাবিলেন, কি সুন্দর! কি মধুর! প্রথম বিস্ময়ের পর উভয়ে জীবনে যে ভাব কখনও অনুভব করেন নাই, ক্রমে সেই ভাব অনুভব করিলেন। উভয়েরই শরীর কণ্টকিত এবং ললাট স্বেদসিক্ত হইল। সসঙ্কোচে উভয়ে সে স্থান ত্যাগ করিয়া নিজ নিজ



তপোবনপথে সখীদ্বিতীয়া সাবিত্রীর সত্যবানকে দর্শন।

গন্তব্য পথে অগ্রসর হইবার চেষ্টা করিলেন, কিন্তু কাহারও পদ উঠিল না। উভয়েই স্ব স্ব মনোগত ভাব গোপন করিবার প্রয়াস পাইলেন, কিন্তু কৃতকার্য্য হইতে পাবিলেন না। প্রথম ঋষিকুমার বয়স্যের ভাব দেখিয়া বলিলেন, "সখে! গুরুদেবের যজ্ঞাবশেষ বিতবণের সময় হইয়াছে, তবে আশ্রম প্রতিগমনে বিলম্ব করিতেছ কেন? সাবিত্রীব ধাত্রীও তাঁহাকে লক্ষ্য করিয়া বলিল, রাজ-কুমারি! তপোবন-দর্শনত দেখিতেছি ব্যর্থ হইল। চল অন্যত্র যাই।"

ধাত্রীব উদ্দেশ্য বুঝিয়া সাবিত্রী বলিলেন; ধাত্রি! বহুপর্য্যটনে আমার শবীর শ্রান্ত হইয়াছে, চল রাজধানীতে ফিরিয়া যাই। ধাত্রী বলিল "তাই হউক্।"

অদ্য অশ্বপতি অন্য দিনের অপেক্ষা পূর্ব্বেই অন্তঃপুরে আগমন কবিয়াছেন। তাঁহাব মুখ ম্লান, ঘন ঘন উত্তপ্ত নিশ্বাস বহিতেছে, যেন কি নিদারুণ মনস্তাপ তাঁহাকে অভিভূত কবিয়াছে। তিনি শয়নকক্ষস্থিত একটী পল্যঙ্কেব উপব উপবেশন কবিয়াছিলেন। তাঁহাব অন্তঃপুবে আগমনবার্ত্তা শুনিয়া বাজমহিষীও তথায় উপস্থিত হইয়াছিলেন। মহিষী, রাজাব ভাব দেখিযা, জিজ্ঞাসা কবিলেন।

"মহাবাজ! আজ আপনাকে এমন বিষণ্ণ ও স্ফূর্ত্তিহীন দেখিতেছি কেন? সাবিত্রী মনোমত পতি নির্ব্বাচন করিযা আসিয়াছে, কোথায় আপনি আনন্দে তাহাব বিবাহের উদ্যোগ করিবেন, না নিজ্জনে অশ্রুপাত কবিতেছেন; আপনাব ভাব দেখিয়া আমাব প্রাণ বড় ব্যাকুল হইয়াছে; কি হইয়াছে বলুন?"

রাজা। রাজ্ঞি! কি বলিব? সাবিত্রীর উপব তাহার পতি-নির্ব্বাচনের ভাব দিয়া আমরা অতি নির্ব্বুদ্ধিতার কার্য্য করিয়াছি। নিজেদের সর্ব্বনাশ নিজেরা ডাকিয়া আনিয়াছি।

রাজ্ঞী। কি হইয়াছে? সাবিত্রী কি কোন অপাত্রে আত্ম সমর্পণ করিয়াছে।

রাজা। না রাজ্ঞি! সাবিত্রী সেরূপ কুমারী নয়, সাবিত্রী বশিষ্ঠাশ্রমে যে পাত্রের প্রতি অনুরাগবতী হইয়াছিল, অমাত্য সুপ্রজ্ঞ তাহার সম্যক পরিচয় আনিয়াছেন। তুমি শাল্বদেশের অধিপতি দ্যুমৎসেনের নাম শুনিয়াছ। বৃদ্ধ বয়সে তাঁহাকে অন্ধ ও তাঁহার পুত্রকে বালক দেখিয়া শত্রুগণ তাঁহার রাজ্য অপহরণ করিয়াছিল। তিনি এক্ষণে পত্নীপুত্রসহ বশিষ্ঠাশ্রমে বাস করিতেছেন। সাবিত্রী নির্ব্বাসিত রাজা দ্যুমৎসেনের পুত্র সত্যবানকে পতিনির্ব্বাচন করিয়াছে।

রাজ্ঞী। মহারাজ! সত্যবান রাজ্যহীন, সম্পদহীন বলিয়াই কি আপনি এত দুঃখিত?

রাজা। "না রাজ্ঞি! আমি সে জন্য বিন্দুমাত্রও দুঃখিত নহি। আমার দুঃখের কারণ তোমায় বলিতেছি। আজ দেবর্ষি নারদ আমার সভায় আসিয়াছিলেন। অমাত্য সুপ্রজ্ঞের নিকট সাবিত্রীর সত্যবানের প্রতি অনুরাগের কথা শুনিয়া আমি দেবর্ষিকে সত্যবানের সম্বন্ধে জিজ্ঞাসা করিয়াছিলাম।"

রাজ্ঞী। দেবর্ষি কি বলিলেন?

রাজা। দেবর্ষি বলিলেন, রূপে, গুণে, শীলে, সত্যবানের সমকক্ষ ব্যক্তি পৃথিবীতে কেহ নাই। সত্যবান জিতেন্দ্রিয়, ক্ষমাশীল, আত্মত্যাগী এবং উদারস্বভাব; কিন্তু এই সকল গুণ থাকিলে কি হইবে? এক দোষে সত্যবানের সকল গুণ ধ্বংস করিয়াছে।

রাজ্ঞী। কি দোষ?

রাজা। সত্যবান অতি অল্পায়ু। দেবর্ষি বলিলেন, অদ্য

হইতে যে দিন সম্বৎসব পূর্ণ হইবে, সেই দিন সত্যবামেব মৃত্যু হইবে।

শুনিযা বাজ্ঞী চমকিতা হইলেন, তাঁহাব সর্ব্বশরীব কম্পিত হইতে লাগিল। তিনি কাতবভাবে বলিলেন, মহাবাজ! এক্ষণে উপায় ?

বাজা। উপায আব কি বলিব ? সাবিত্রী যদি অন্য পতি নির্ব্বাচন করে, তবেই বক্ষা, নচেৎ চিবদিনেব জন্য আমাদিগকে শোকসাগবে ভাসিতে হইবে। তুমি সাবিত্রীকে এখানে ডাক, দুই জনে বুঝাইযা দেখি, যদি কোন ফল হয।

বাজ্ঞী। আমি এখনই তাহাকে ডাকিতেছি, কিন্তু সাবিত্রীকে আমি ভালরূপ জানি, তাহাব মন একদিকে কুসুমেব ন্যায় কোমল, অপবদিকে বজ্রেব ন্যায কঠিন। সে যাহা ধর্ম্মসঙ্গত বলিয়া মনে করিবে, প্রাণাত্যযেও তাহাব বিপরীত কার্য্য কবিবে না। এখন উপায় ভগবান।

মাতা, পিতাব আহ্বানে সাবিত্রী অল্পক্ষণেব মধ্যেই তথায় উপস্থিত হইলেন এবং তাঁহাদিগেব চবণবন্দনা কবিয়া অতি মধুব স্ববে বলিলেন; বাবা! আপনি আমাকে ডেকেছেন? কি আজ্ঞা বলুন।

বাজা বলিলেন, হাঁ মা! আমি তোমায় ডেকেছি, তুমি আমাব কাছে এস! এই বলিয়া অশ্বপতি দুহিতাকে আপনাব পার্শ্বে পল্যঙ্কেব উপব বসাইলেন এবং সস্নেহে জিজ্ঞাসা করিলেন, "মা! তুমি এই কয়দিন কত নদী, বন, পর্ব্বত, দুর্গম স্থান ঘুবিয়া আসিয়াছ, তোমার কোন কষ্ট হয় নাই ত?

সাবিত্রী। "না বাবা! আমার কোন কষ্ট হয় নাই; আমি বরং এই কয়দিন বেশ আনন্দে কাটাইয়াছি। কত সুন্দর স্থান যে

দেখিয়াছি, তাহা আর আপনাকে কি বলিব? কোথাও পদ্মফুলে পুষ্করিণী আলো করিয়া রাখিয়াছে, কোথাও ক্রোশের পর ক্রোশ শ্যামল শস্যগুচ্ছ বায়ুভরে দুলিতেছে, কোথাও নির্ঝরগুলি ঝরঝর শব্দে বহিয়া যাইতেছে কোথায় পাহাড়গুলির চূড়ায় কালরঙের মেঘ আসিয়া লাগিয়াছে। নগরে এ সকল কিছুই নাই, কেবল ধূলি আর জনতা। আমার মনে হইয়াছিল, আপনি আর মা যদি সঙ্গে থাকিতেন, আমি এখানে আর ফিরিয়া আসিতাম না।”

রাজা। মা! তুমি নির্ব্বিঘ্নে ফিরিয়া আসিয়াছ দেখিয়া আমরা পরম সুখী হইয়াছি। এখন তোমার সঙ্গে আমাদের দুই একটী প্রয়োজনীয় কথা আছে। তুমি যে ভর্ত্তৃনির্ব্বাচন করিয়াছ, আমরা তাঁহার সম্বন্ধে সমস্ত অনুসন্ধান করিয়াছি। আমাদিগের উভয়ের অনুরোধ তুমি তাঁহাকে ত্যাগ করিয়া অন্য পতি নির্ব্বাচন কর।

সাবিত্রী পিতার কথায় মৌনাবলম্বন করিয়া রহিলেন; তখন রাজা পুনর্ব্বার বলিলেন:

মা! কেন আমরা এমন কথা বলিতেছি, তাহা শুন। আজ দেবর্ষি নারদ আমার সভায় আসিয়াছিলেন। আমি তাঁহাকে সত্যবানের কথা জিজ্ঞাসা করিলে তিনি তাহার বহু সদ্‌গুণের উল্লেখ করিয়া অবশেষে বলিলেন, সত্যবানের এই সকল গুণ থাকিলে কি হইবে? সত্যবান অতি অল্পায়ু; অদ্য হইতে যেদিন সম্বৎসর পূর্ণ হইবে, সেই দিন সত্যবান পরলোক গমন করিবে। এরূপ অল্পায়ু পাত্রে আত্মদান করিলে তোমাকে এবং তোমার সঙ্গে আমাদিগকেও চিরদিন দুঃখসাগরে ভাসিতে হইবে। মা! এখনও সময় আছে, বিরত হও।”

সাবিত্রীর পদ হইতে মস্তক পর্য্যন্ত যেন একটী বিদ্যুৎশিখা ধাবিত হইল, কিন্তু তাঁহার মুখে কোন বৈলক্ষণ্য লক্ষিত হইল না।

রাজ্ঞী বলিলেন, "সাবিত্রি। মহারাজ তোমায় যাহা বলিতেছেন, তাহা ধর্ম্মবিগর্হিত কার্য্য নহে। তুমি সত্যবানকে দেখিয়া তোমার উপযুক্ত পাত্র বলিয়া বিবেচনা করিয়াছ মাত্র, পতিরূপে বরণ কর নাই, করিতেও তোমার অধিকার ছিল না, কারণ যতদিন পিতা কন্যাকে সম্প্রদান না করেন, তৎদিন তাহার কাহাকেও পতিরূপে বরণের অধিকার জন্মে না। যখন সত্যবান অল্পায়ু বলিয়া তাহার সহিত বিবাহ আমাদিগের অনাভপ্রেত, তখন সত্যবানের পরিবর্ত্তে অপর কাহাকেও বরণ করিলে তুমি ধর্ম্মচ্যুতা হইবে না। পুত্র কন্যার পক্ষে মাতাপিতার আদেশপ্রাতপালন পরম ধর্ম্ম ইহা তুমি বিস্মৃত হইও না।"

সাবিত্রী বসিয়াছিলেন, উঠিয়া দাঁড়াইলেন, করযোড়ে পিতা মাতার সম্মুখে দণ্ডায়মানা হইয়া অতি বিনীত অথচ দৃঢ়তাব্যঞ্জক স্বরে বলিলেন, "বাবা। মা। আমি কখনও আপনাদিগের আদেশের অন্যথাচরণ করি নাই। পৃথিবীতে আপনারাই আমার দেবতা। দেবাদেশের ন্যায় আপনাদিগের আদেশ পালন করাই আমি ধর্ম্ম বলিয়া মনে করি। কিন্তু আজ আপনারা আমার প্রতি যে আদেশ করিতেছেন, তাহা পালন করিলে কেবল আমি নই, আপনাদিগকেও প্রত্যবায়ভাগী হইতে হইবে। আমি আপনাদিগের আদেশক্রমেই পতিনির্ব্বাচন করিয়াছি, স্বেচ্ছাচারিণী হইয়া কিছু করি নাই। দেখুন, কর্ম্মাকর্ম্ম সম্বন্ধে মনই প্রমাণ। কারণ কর্ম্ম প্রথমতঃ মন দ্বারা নির্ণীত, পরে বাক্যদ্বারা অভিহিত এবং তৎপরে অনুষ্ঠান দ্বারা সম্পাদিত হইয়া থাকে। সুতরাং আমি যাহা মনে স্থির করিয়াছি, তাহা একরূপ হইয়া গিয়াছে, বলিতে হইবে। এক্ষণে আমার পতি স্বল্পায়ু হউন আর দীর্ঘায়ু হউন, তাঁহাকে পরিত্যাগ করিলে আমি অধর্ম্মভাগিনী হইব। আপনারা বলিতেছেন যে, তাঁহার

পরমায়ু একবৎসর মাত্র, তাহা না হইয়া তাঁহার পরমায়ু যদি এক দিন মাত্র হইত, তাহা হইলেও তাঁহাকে ত্যাগ করা আমার কর্ত্তব্য হইত না। অধিক কি বিবাহের পূর্ব্বে যদি আমাকে তাঁহার কোন অমঙ্গলের কথা শুনিতে হয়, তাহা হইলে আমি ভাবিব যে, আমি—”

সাবিত্রী আর বলিতে পারিলেন না, তাঁহার কণ্ঠ রুদ্ধ হইয়া আসিল; চক্ষুর জলে তাঁহার কপোলদ্বয় সিক্ত হইতে লাগিল। রাজ্ঞী কন্যার অবস্থা দেখিয়া আর স্থির থাকিতে পারিলেন না, উঠিয়া সজলনয়নে সাবিত্রীকে বক্ষে টানিয়া লইলেন এবং অঞ্চলে তাঁহার চক্ষু মার্জ্জনা করিয়া দিতে লাগিলেন। পত্নীর ও কন্যার অবস্থা দেখিয়া রাজারও চক্ষু জলে পূর্ণ হইয়া আসিল। রাজা, রাণী উভয়েই সাবিত্রীর প্রকৃতি জানিতেন, সুতরাং আর অধিক কথা বলার প্রয়োজন রহিল না। রাজা শেষে সাবিত্রীকে বলিলেন, মা! তোমার যাহা ইচ্ছা তাহাই হইবে, আমরা আশীর্ব্বাদ করি, যদি আমরা কায়মনোবাক্যে দেবী সাবিত্রীর পূজা করিয়া থাকি, তবে তোমাকে যেন বৈধব্য-ক্লেশ ভোগ করিতে না হয়।”

সাবিত্রী বিদায় লইলেন। মদ্ররাজ, তপোবনে দ্যুমৎসেনের নিকট দূত প্রেরণ করিয়া, সাবিত্রীর বিবাহের আয়োজন করিবার জন্য মন্ত্রিগণকে আদেশ দিলেন।

শুভদিনে মহাসমারোহে সত্যবানের সহিত সাবিত্রীর বিবাহ সম্পন্ন হইল। রাজা অশ্বপতি পরিজনবর্গের সঙ্গে তপোবনে গিয়া কন্যা সম্প্রদান করিলেন। কয়েক দিনের জন্য তপোবন উৎসবানন্দে পূর্ণ হইল। বিদ্যার্থিগণ রাজদত্ত সুমিষ্ট ভোজ্যপানীয়ে, আশ্রম-বাসিগণ বিবিধ কৌতুকদর্শনে এবং ঋষিপত্নী ও ঋষিবালিকাগণ বহুমূল্য বস্ত্রালঙ্কারলাভে পরিতৃপ্ত হইলেন। বস্ত্রালঙ্কারের ব্যবহার লইয়া মহা কৌতুক উপস্থিত হইল। তপোবনবাসিনীগণ পূর্ব্বে

